বরেন বসু



# রঙরুট



নবপত্র  প্রকাশন

# মনে পড়ে

ভাবতে অবাক লাগে। নিজেকে না জানিয়ে না বুঝিয়ে চোখের সামনে দিয়ে দিনগুলো কেমন লাফাতে-লাফাতে চলে গেল। সেদিনের সেই তাজা দিনগুলো আস্তে আস্তে কেমন ধূসর হয়ে গেল। তবু মাঝে-মাঝে জীবনের সিঁড়ি দিয়ে নিচের দিকে নেমে যেতে ইচ্ছে করে। যেমন করছে আজ—বরেন বসুর 'রঙরুট' প্রকাশের মুহূর্তে। একবারের জন্যে হলেও সেদিনের সেই তাজা দিনগুলোর মুখোমুখি দাঁড়িয়েছি। পার্ক সার্কাসের ভোরের রোদ্দুর-মাখা সেই ঘর আর ঘরের বাসিন্দা শান্ত ঋজু দৃঢ় একটি মানুষ—বরেন বসু।

সেদিনের দিনগুলো ছিল গনগনে আগুনে সেঁকা। চোখে মুখে স্বপ্ন, স্বপ্ন ভাঙার অভিশাপ তখনো আমাদের উপর বর্ষেনি। প্রথম 'রঙরুট' প্রকাশের কিছুদিন পরের কথা। আমরা একদল তরুণ বরেন বসুর মন্ত্রশিষ্য। বাংলা সাহিত্য জগৎকে তোলপাড় করছিল ঐ একটি উপন্যাস। দ্বিতীয় বিশ্বমহাযুদ্ধের পটভূমিকায় সৈনিক জীবনের কাহিনী।

স্বভাবে বরেন বসু লাজুক। প্রশংসায় গুটিয়ে যেতেন। উজ্জ্বল চোখের কোণে কেমন যেন একটা অভিমানের হাসি ফুটে উঠত। তারপর একে একে দেশের সীমানা পেরিয়ে যখন বিদেশের পথে পাড়ি দিল 'রঙরুট', তখনো তার স্রষ্টাকে একটুও বিচলিত হতে দেখি নি। ভারতের প্রায় সব ভাষার প্লাবন ডেকে একে একে ইংরাজী, ফরাসী, রুশ, জার্মান, চীনা, চেক, আরো কত ভাষায় আত্মপ্রকাশ করল অমর স্রষ্টার অমর সৃষ্টি। রোদ্দুরমাখা পুবের ঘরে সেই মানুষটি তখনো শান্ত, গম্ভীর, নীরব।

হে চৈয়ের পালা ছিল আমাদের। আমারই বেশি। কেন জানি না সবাই ভাবত আমি তার সহোদর। মনে মনে হাসলেও প্রকাশ্যে আমি কিন্তু অস্বীকার করতাম না। আর আশ্চর্য সেই মানুষটিও। তিনিও ঠোঁটের কোণে হাসি ঝরিয়ে নিশ্চুপ থাকতেন। মনে মনে অবশ্য সেদিন জানতাম, আজও জানি, সহোদরের চেয়েও তিনি ছিলেন আরও আরও কাছের, আরও অন্য কিছু। মনের গভীরের গভীরে ছিল তাঁর স্থান।

আজ এই হিমশীতল জীবনের পরিবেশে এই মুহূর্তে নিজেকে একবার নেড়ে-চেড়ে দেখতে ইচ্ছে করছে। কান পাতলেই সেদিনের সেই জীবনের স্পন্দন অনুভব করছি। যদি কখনো কোনোদিন আমার মাঝে কোনো উত্তাপের সন্ধান মেলে তবে নিশ্চিতভাবে সেখানে স্পর্শ পাওয়া যাবে একটি মানুষের—বরেন বসুর।

ভয়ে এখনো শিউরে উঠি। আশ্চর্য ঐ মানুষটিকে একটি কঠিন ব্যাধি কীভাবে অক্টোপাশের মতো আষ্টেপৃষ্টে আঁকড়ে ধরেছিল। দম-আটকানো, শরীর-দোমড়ানো সেই ব্যাধির নাম ব্রঙ্কাল অ্যাজমা। আর সেই ব্যাধির কবলেই নিজেকে সঁপে দিতে হল শেষ পর্যন্ত।

ছেড়ে যাওয়ার বেদনার সুর প্রতিনিয়তই আমাকে বিব্রত করে, বিধ্বস্ত করে। তবু জীবনে জীবন যোগ করা সেই মানুষটির ছবি আমাকে আজও উজ্জীবিত করে। মুহূর্তের জন্যে হলেও আগুনের তাপ গায়ে লাগে। মৃত্যু যখন শিয়রে দাঁড়িয়ে হাতছানি দিচ্ছে তখন বরেনদা আমার হাতে তুলে দিয়েছিলেন বাংলা ভাষার গর্ব এই 'রঙরুট' উপন্যাস, দায়িত্ব দিয়েছিলেন আমি যেন পাঠকের কাছে আবার পেঁাছে দিই তাঁর এই অমর সৃষ্টি। আজ সেই দায়িত্ব পালন করতে পেরে নিজেকে বড় হালকা মনে হচ্ছে। আমার সামান্য দায়িত্বের এখানেই সমাপ্তি।

সত্যিই আজ আমি মুক্ত, আজ আমি তৃপ্ত। 'রঙরুট' প্রকাশে এতকাল আমি ছিলাম দর্শক। সেদিনের সেই দর্শক ছেলেটি আজ পরিচালকের ভূমিকায় অবতীর্ণ। অসংখ্য পাঠক-দর্শকের কাছে দু হাত পেতে আজ প্রার্থনা করি আশীর্বাদ। আশীর্বাদে ভরে উঠুক করতল। সকলের আশীর্বাদে ধন্য হোক আমার এই সামান্য প্রচেষ্টা। 'রঙরুট'-এর মৃত্যু নেই। 'রঙরুট' দীর্ঘজীবি হোক।

প্রসূন বসু

"মস্কো হো গয়া—হিট্‌লার্‌ মস্কো লে লিয়া—"

চলন্ত বাসের মধ্যে যাত্রীরা হেঁকে ওঠে "এই টেলিগ্রাফঅলা ইধর্‌—"

গাড়ী থামল বৌবাজারের মোড়ে। হকারের দল বাসখানাকে ছেঁকে ধরেছে। কণ্ডাক্টর ইতিমধ্যে টাইম নোট করিয়ে ঘন্টি মেরে দেয়। হকারের দল আর একটা ট্রামের পেছনে ধাওয়া করে—জনকয়েক লাফ মেরে চিৎকার ক'রে ওঠে, "মস্কো খতম—হিটলার ইণ্ডিয়া আ রহা"—

বাসের মধ্যে জন দুই কাগজ কিনেছে। ঠুলি লাগানো আলোর তলায় বসে কাগজ পড়ার যথেষ্ট অসুবিধে। তা বললে কি হবে, আশপাশ থেকে আরও কয়েকজন কাগজটার ওপর হুমড়ি খেয়ে পড়েছে। হেড লাইনটা দেখে নিয়ে এক ভদ্রলোক মরুব্বীয়ানা চালে বলে উঠলেন, "আরে মশাই চাষাভুষোর জারিজুরি আর কতদিন! লড়তে গেছে কিনা জার্মানির সঙ্গে! মস্কো খতম মানে তো ইণ্ডিয়ায় আসার পথ পরিষ্কার—"

"এলেই তো বাঁচি দাদা—এই কলুর ঘানি যে আর টানতে পারি না! আসুক একবার হিটলার, তখন শালাদের কে বাঁচায় তাই দেখব!"

"ঠিক বলেছেন দাদা, বেটাদের মুরোদ তো কত! নিজেদের দেশই সামলাতে পারে না, আবার ইণ্ডিয়াকে সামলাবে! স্লিট ট্রেঞ্চ কেটে আর ব্ল্যাক-আউট ক'রে বসে থাকলে যেন কেউ দেখতে পাবে না! শুনতে পাই লণ্ডন তো গড়ের মাঠ হয়ে গেছে—"

"আরেঃ, তাও বুঝি জানেন না। আমাদের বড় সাহেব প্যাসেজ বুক করেছিল প্রায় মাসতিনেক আগে। আজ আমি গিয়ে টাকা ফেরৎ নিয়ে এলুম। বাছাধনদের আর 'হোমে' ফিরতে হচ্ছে না।"

বাসের কোণে, যে জায়গাটা সবচেয়ে অন্ধকার, সেখান থেকে প্রবীণ গোছের এক ভদ্রলোক জিজ্ঞেস করলেন, "হ্যাঁ মশাই, মস্কো কি সত্যিই ফল্‌ করল নাকি?"

একজন টিটকারি দিয়ে উঠলেন, "তাতে আপনার কি পাকা ধানে মইটা যাচ্ছে শুনি?"

প্রবীণ ভদ্রলোক বললেন "তা একটু যাচ্ছে বৈকি! রাশিয়া হেরে গেলে আর হিটলার এখানে এলেই যদি স্বাধীন হয়ে যেতুম, তাহলে মোটেই আপত্তি ছিল না। কিন্তু ভুলে গেলে চলবে কেন, হিটলার ব্রিটিশেরই মাসতুতো ভাই, আমাদের কেউই নয়—"

বিজয় উল্লাসে কেমন যেন ভাঁটা পড়ে যায়। জনকয়েক বিরক্তিভরা দৃষ্টিতে প্রবীণ ভদ্রলোকের দিকে বারেক চেয়ে, অন্যদিকে মুখ ঘুরিয়ে নেয়—কেউ কেউ বিড়ি ধরাতে শুরু করে।

ওয়েলিংটনের মোড়। অমলের নামবার সময় হয়েছে। নামবার আগে আরও একবার সে সেই প্রবীণ ভদ্রলোকের ধীর গম্ভীর মুখখানার দিকে চেয়ে দেখে। বাস থেকে নেমে পড়ে প্রস্রাবখানার দিকে যেতে গিয়ে সে থমকে দাঁড়িয়ে পড়ে। বিরাট দুই লাইন দিয়ে লোক দাঁড়িয়ে গেছে। যুদ্ধের দৌলতে এ এক নতুন ঢঙ হয়েছে—সব কিছুর জন্যেই লাইন লাগাতে হয়! কিন্তু যতক্ষণে তার টার্ণ আসবে, ততক্ষণ অপেক্ষা করার মতো অবস্থা তার নয়। অমল ভাবলে, তার চেয়ে মাঠের মাঝখানে কাজটা সেরে নিলে কেমন হয়। ব্ল্যাক আউটের দৌলতে কেউ তো আর তাকে ওই দুষ্কর্ম করতে দেখতে পাচ্ছে না!

পার্কের কোণে বক্সিং স্টেডিয়াম। ঢাকনি ঢাকা আলোর তলায় দুজন তখন বক্সিং লড়ছে। অমল দাঁড়িয়ে পড়ল, বক্সিং দেখতে তার বেশ লাগে। এককালে তার শেখবার ঝোঁকও হয়েছিল—কিন্তু কি এমন পরমার্থ লাভ হতো! চাকরীর বাজারে বক্সিং তো আর এডিশন্যাল কোয়ালিফিকেশন নয়!

অমল আবার হাঁটতে শুরু করল। পশ্চিম গেট দিয়ে ঢুকে খানিকটা এগিয়ে যেতেই তার মনে পড়ল, কাজটা এবার সেরে নিতে হবে। ব্ল্যাকআউটের রাত, ঠুলি লাগানো আলোর তলায় সমস্ত মাঠটা কেমন যেন ধাঁধাল হয়ে উঠেছে। অমল এদিক-ওদিক তাকিয়ে নিয়ে নিশ্চিন্ত মনে বসে পড়ে। কাজ সেরে উঠতে গিয়ে শুনতে পেলে চুড়ির ঠুনঠুন শব্দ! কান খাড়া ক'রে, চোখ কুঁচকে সে মাঠময় খুঁজতে লাগল। কিছু দূরে যেন দুটো মানুষ খুব কাছাকাছি বসে! ভাবলে, কি তারা হতে পারে? স্বামী-স্ত্রী—তাই যদি হবে তাহলে মাঠের মাঝে প্রেম করতে আসবে কেন! দুজনে রীতিমত জড়াজড়ি ক'রে রয়েছে। আরও কিছুক্ষণ ওদের কার্যকলাপ দেখতে ইচ্ছে করে, কিন্তু হ্যাঙলার মতো দাঁড়িয়ে থাকতেও সংকোচ জাগে। ভাবলে, বসেই পড়া যাক্। বিয়ে-বাড়ীর নেমন্তন্ন—এক-আধঘণ্টা দেরী হলেই বা কি—এ তো আর চাকরীর ইণ্টারভিউ নয়।

আরও একটু এগিয়ে গিয়ে অমল বসতে যাচ্ছিল। হঠাৎ মেয়েটি উঠে পড়ে হন্‌হন্ ক'রে গেটের দিকে চলতে থাকে, আর তার পেছন পেছন স্যুটপরা একটি লোক লম্বা লম্বা পা ফেলে নাগাল ধরবার চেষ্টা করে। অমল অনুতপ্ত হয়ে ওঠে, সেই কি কোন ব্যাঘাত ঘটাল! তার আর বসা হলো না। আনমনা

ভাবে চলতে চলতে ভাবছিল, বিয়ে তো তারও হতে পারত! সমীরণের যখন বিয়ে হচ্ছে, তখন তারই বা হতে পারে না কেন? হাসিতে তার ঠোঁটের কোণটা কুঁচকে ওঠে—বেকার ছেলের আবার বিয়ে!

বিয়েবাড়ীর কানাতের তলায় এক কুঞ্জবন—তার মধ্যে মখ্‌মল্‌ মোড়া এক সিংহাসন। সে কুঞ্জবনের মধ্যে গাছপালা, লতাপাতা, ফলফুল, নদীপাহাড়, চাঁদতারা কিছুই বাদ পড়েনি। অমল ভাবছিল সমীরণ যখন ওই সিংহাসনের ওপর বসেছিল, তখন নিশ্চয়ই তাকে একটা রাজা-গজা ধরনের দেখাচ্ছিল!

কুঞ্জবনের সামনে নিমন্ত্রিতদের আসর। আলো যাতে বাইরে যেতে না পারে, তার জন্য সভাস্থল ডবল তেরপলে মোড়া। বন্‌বন্‌ ক'রে অনেকগুলো পাখা ঘুরছে—তবুও যেন একটা ভেপসা গরম দম বন্ধ ক'রে আনে। নানান রকমের নিমন্ত্রিত লোক, তাদের খাতিরের বহর দেখে বোঝা যায় কে কি রকম দরের। ওরই মধ্যে কতকগুলো দল হয়ে গেছে, আর সেখানে চলেছে তুমুল তর্ক।

অমল কান পেতে শুনলে, "মস্কো মশাই কবে খতম হয়ে গেছে—খবর কি আর এখানে দেয় কিছু! সঠিক খবর দিলে যে এখানে বিদ্রোহ শুরু হয়ে যাবে।" অমলের হঠাৎ মনে পড়ে, বাসের সেই প্রবীণ ভদ্রলোকের কথা। ওখান থেকে সরে গিয়ে সে আর এক পাশে বসল। সেখানে চলেছে জন চারেকের মধ্যে চাপা গলায় আলোচনা। একজন বলছে, "এই বেলা ধ'রে ফেলুন মশাই, ব্লেড্‌—যত ধরতে পারবেন, তত লাভ—"

আর একজন বললে, "ব্লেড্‌ কি আর এখনও মার্কেটে আছে—সে সব কবে উধাও হয়ে গেছে।"

"তবে মশাই গভ্‌মেণ্ট কন্‌ট্রাক্ট ধরুন—দুদিনে লাল হয়ে যাবেন। এ যুদ্ধু চট্‌ ক'রে থামছে না, এই তো মশাই মৌকা—"

সমীরণের ছোট ভাই অমলকে দেখতে পেয়ে টানতে টানতে নিয়ে গেল ভেতরের একটা ঘরে। সমীরণ বললে, "কিরে এত দেরী করলি যে? আমি তো প্রায় হাঁপিয়ে উঠেছি—"

অমল সমীরণের ফোঁটাচন্দন আঁকা মুখখানার দিকে চেয়ে বললে, "তা তুই যে এখানে ঘরের কোণে বসে? তোর সিংহাসন দেখলুম খালি!"

সমীরণ বললে, "সে আর বলিস কেন, রীতিমত জোরজবরদস্তি—বসাবেই ওই শো-কেসটার মধ্যে—কি অদ্ভুত টেস্টরে বাবা! বুঝলি না, ব্লাক-মার্কেটের পয়সা কিনা—তাই আর টাকার জন্যে কোন দুখ-দরদ নেই—

"সে যাই হোক্, কিন্তু তোকে তো বেশ একটা রাজা-রাজা দেখাত!"

"তোর যে রীতিমত লোভ লাগছে দেখছি—তা না হয় আমার সঙ্গে এক্সচেঞ্জ করে নে—"

বলিস কি রে! আমার মতো হাভাতে একটা বেকারের সঙ্গে! তাহলে তো সিংহাসনের বদলে খাঁচার অর্ডার দিতে হবে।"

বছর বারো বয়েসের একটি বেনারসী জড়ানো মেয়ে এক কাপ চা দিলে অমলের হাতে। চা নিয়ে অমল সমীরণকে জিজ্ঞেস করলে, "হ্যাঁরে, তোর শালী নাকি?" অমলের দিকে কটাক্ষ হেনে মেয়েটি দৌড়ে পালিয়ে গেল।

সমীরণ বললে, "হবে ওই রকম একটা কিছু—সমানে পেছনে লেগে আছে। ওদের প্রাণে যে এত রস এল কি ক'রে বুঝি না—"

অমল বললে, "আর বাইরেও দেখলাম, লোকগুলোর প্রাণে ঠিক এদেরই মতো উল্লাস। যুদ্ধ লেগেছে—না, ওদেরই পোয়া বারো।"

সমীরণ অমলের কাঁধের ওপর ঝুঁকে পড়ে বললে, "যেতে দে ওদের কথা, তারপর কাজকম্ম তুই কিছু জোগাড় করতে পারলি নাকি?"

অমল বললে, "কই আর পারলুম, কেবল ফ্যা ফ্যা ক'রে ঘোরাই সার হচ্ছে।"

সমীরণের মুখখানা বিষণ্ণ হয়ে ওঠে, "তাহলে এই যুদ্ধের বাজারে চালাবি কি ক'রে?" কিছুক্ষণ অমলের মুখের দিকে চেয়ে থেকে বললে, "কি আর করবি বল্, যুদ্ধের কোন একটা কাজে ঢুকে পড়।"

অমল বললে, "যুদ্ধের কাজ মানে—এ. আর. পি-র চাকরী?"

"দূর, ওতে ঢুকে কেবল জাতই যাবে—"

"তবে গভর্ণমেণ্ট কনট্রাক্ট?"

"সে যা পারিস তুই জোগাড় করতে—"

"না যুদ্ধের কোন ব্যাপারে গভর্ণমেণ্টকে আমি সাহায্য করতে চাই না।"

সমীরণ ঝাঁঝিয়ে উঠল, "ওসব নীতিবাগীশের কথা রেখে দে। তোর ওই প্রিন্সিপ্ল্ নিয়ে আজ তুই বাঁচতে পারবি? এই যুদ্ধের আওতায় পড়ে দেখছিস তো সবই লণ্ডভণ্ড হয়ে যাচ্ছে। কত স্বাধীন দেশ স্বাধীনতা হারাচ্ছে —এক ইভ্যাকুয়েশনের হিড়িকে শহরশুদ্ধ লোক স্ত্রীর গয়না বাঁধা দিয়েও কোলকাতা ছেড়ে পালিয়েছে—লাখে লাখে তোর মতো লেখাপড়া জানা ছেলে মিলিটারীতে ভর্তি হয়েছে। এদের থেকে আলাদা আর তুই কি করবি? আমরাও তো মিলিটারী কনট্রাক্ট ধরতে শুরু করেছি—"

বিয়ের পালা চুকে গেছে—অমলেরও খাওয়া হয়ে গেছে। অমল ভাবছিল, এইবার গেলেই তো হয়। কিন্তু বাসরঘরে সমীরণের সঙ্গে একবার দেখা না করলে বোধহয় খারাপ দেখাবে। বাসর ঘরের সামনে যেতেই সমীরণ হাঁক পেড়ে অমলকে ডাকলে, বোধহয় তার স্মার্টনেসের পরিচয় দিতে। অমল তার পাশে গিয়ে বসতেই সমীরণ রীতিমত কেতাদুরস্তভাবে নববধূকে ইন্‌ট্রোডিউস্ ক'রে দিলে। নববধূ হাত তুলে নমস্কার করলে—দুহাত ভরা একরাশ গহনা ঝনঝন ক'রে উঠল। অমলের মনে পড়ল—'ব্ল্যাক-মার্কেটের পয়সা কিনা, তাই আর টাকার জন্যে কোন দুখ-দরদ নেই।

অমলও প্রতিনমস্কার করলে, কিন্তু কি বলবে ভেবে পেলে না, কিছু একটা বলার উদ্যোগ ক'রে আবার ঢোক গিলে নিলে। সমীরণ আরও খানিকটা অমলের পাশ ঘেঁসে বসে তার কানে কানে বললে, "আমার মনে হয়, বিজ্‌নেস্ তুই ঠিক ম্যানেজ করতে পারবি না অমল। তার চেয়ে এক কাজ কর না কেন—মিলটারীতে ঢুকে পড়, বলা যায় না ভালো একটা চান্স পেয়ে যেতেও পারিস—"

অমল উঠে দাঁড়িয়ে বললে, "দেখা যাক্, কতদূর কি করতে পারি। এখন চলি তাহলে—রাত তো অনেক হলো।" নববধূর কাছে বিদায় নিতে গিয়ে দেখে, মেয়েটি তারই মুখের দিকে চেয়ে আছে। হাত তুলে নমস্কার ক'রে অমল বেরিয়ে পড়ল।

কেন যেন অমল একটু জোরেই হেঁটে চলেছে। স্কোয়ারের মধ্যে এসে থমকে দাঁড়িয়ে পড়ল—সমস্ত মাঠটার ওপর বারেক চোখ বুলিয়ে নিয়ে আবার মন্থর গতিতে হাঁটতে থাকে। কাজলটানা নববধূর চোখ দুটো যেন তার চোখের সামনে ভেসে বেড়াচ্ছে। আচ্ছা, অমন ক'রে তার মুখের পানে সে চেয়ে ছিল কেন!

কিন্তু সমীরণই-বা তাকে মিলিটারীতে ঢোকার কথা বললে কেন! সে যা বলতে চায়, তার অর্থ তো এই যুদ্ধের মধ্যে জড়িয়ে পড়া ছাড়া আর কোন উপায় নেই। কিন্তু কেন, কেন উপায় নেই! এই যুদ্ধের সঙ্গে তার সম্পর্ক কোথায়? হচ্ছে ব্রিটিশের সঙ্গে জার্মানি আর জাপানের যুদ্ধ—তার মধ্যে পরাধীন ভারতবাসীর কি স্বার্থ থাকতে পারে!

কিন্তু সমীরণই তো বললে, তারাও মিলিটারী কনট্রাক্ট ধরতে শুরু করেছে। সমীরণের শ্বশুর যুদ্ধের দৌলতে ব্ল্যাক-মার্কেটে এত পয়সা করেছে যে টাকার ওপর তার কোন দুখ-দরদ নেই। সমীরণের বাবা তো এমন একজন লোকের

সঙ্গে সম্পর্ক পাতাতে কুণ্ঠিত হন নি! কিন্তু এই মিলিটারী কনট্রাক্ট নেওয়া, ব্ল্যাক-মার্কেটওয়ালার সঙ্গে মিতালি পাতানো—এ তো ব্রিটিশকেই সাহায্য করা। তাই বুঝি সমীরণ অত সহজে তাকে মিলিটারীতে ভর্তি হতে বললে!

ওয়েলিংটনের মোড় একেবারে ফাঁকা। ট্রাম অনেকক্ষণ বন্ধ হয়ে গেছে—বাস অনেকক্ষণ পরে পরে যাচ্ছে। ব্ল্যাক-আউটের ঠুলির তলায় নির্জন নিথর রাস্তাটা ভূতুড়ে হয়ে উঠেছে। বাড়ীর দেওয়ালগুলোয় বড় বড় পোস্টারগুলো কেমন যেন চোখ মিট্‌কি মারছে। সন্দিগ্ধ দৃষ্টিতে অমল চেয়ে থাকে 'ভারতীয় সৈনিকদলে যোগ দিন' পোস্টারের দিকে। এ পোস্টার সে অনেকদিন দেখেছে, কিন্তু আজ যেন সে নতুন চোখে দেখছে। ওই মানুষটিকে যেন তার খুব চেনা বলে মনে হচ্ছে, আর শুনতে পাচ্ছে সমীরণের ফিস্‌ফিস্ শব্দ, 'লাখে লাখে তোর মতো লেখাপড়া জানা ছেলে মিলিটারীতে ভর্তি হয়েছে—এদের থেকে আলাদা আর তুই কি করবি?'

একা দাঁড়িয়ে থাকতে কেমন যেন ভয় ভয় করে। অমল হেঁটে চলেছে এস্‌প্লানেডের দিকে। ক্বচিৎ একটা ট্যাক্সি একদল বেসামাল এ্যাংলোইণ্ডিয়ান মেয়েপুরুষ নিয়ে ঝনঝনিয়ে চলে যাচ্ছে। রিক্সায় বসা মাতাল যাত্রাটির মাথা পেছনে কাৎ হয়ে পড়েছে। গলির মোড়ে মোড়ে অন্ধকার ওৎ পেতে রয়েছে—এ. আর. পি সেন্টারের নির্দেশগুলো যেন পথ রুখে দাঁড়িয়ে আছে—ব্যাফ্‌ল্ ওয়ালের আড়ালে আড়ালে কারা যেন থাবা মেলে রয়েছে। স্যাল্‌ভেশন্ আর্মি হেড্‌কোয়ার্টারের সিঁড়িতে একটি ছেলে একটি মেয়েকে সশব্দে চুম্বন করছে। ফ্রী স্কুল স্ট্রীটের মোড় বরাবর আসতেই একটা লোক সন্তর্পণে অমলের পাশে এসে চাপা গলায় বলে, "ইয়ং গার্ল বাবু—এ্যাংলো-ইণ্ডিয়ান"—অমলের মনে হয়, ওই লোকটাই যেন দুপুরবেলায় হোয়াইটওয়ে লেড্‌ল'র সামনে প্যারিস্ পিক্‌চার্ বিক্রী করে!

অমলদের সংসার ছোট—কিন্তু তার আয়ের পরিধি আরও ছোট। কাজেই অভাব আর অনাটনের সঙ্গে প্রতিপদে টানা-হেঁচড়া ক'রে চলতে হয়। অমলের বাবা ননীগোপালবাবু গরীব হয়ে পড়লেও দারিদ্র্যকে স্বীকার ক'রে নেন নি—তিনি বংশানুক্রমিক জমিদার। জমিদারী তিনি অনেকদিন করেছেন, জমিদারী মেজাজ আজও তাঁর ছেঁড়া ধুতি আর তালিমারা জামার ফাঁকে ফাঁকে উঁকিঝুঁকি মারে। বংশগৌরব আর ঐতিহ্যই হয়ে দাঁড়িয়েছে তাঁর একমাত্র মূলধন।

জমিদারীর পালা প্রায় শেষ হয়ে এসেছে, কেবল বেঁচে আছে তার ঠাটটুকু। আয়ের এক কপর্দকও হাতে আসে না, কিন্তু মাঝে মাঝে মামলা-মোকদ্দমার খরচ ঠিকই জোগান দিতে হয়। ছেলেরা চোখে দেখে জোড়াতালি দিয়ে আভিজাত্য বজায় রাখার ব্যর্থ চেষ্টা আর কানে শোনে জমিদার-জীবনের দোর্দণ্ড প্রতাপশালী দিনগুলির লোভনীয় কাহিনী।

ননীগোপালবাবুর তিন ছেলে, দুই মেয়ে, স্ত্রী গত হয়েছেন, মা বর্তমান। বড়ছেলে বিমল ম্যাট্রিকের বেড়া টপ্‌কাতে পারে নি—সদাগরী অফিসের সরকার, মাসমাহিনা ত্রিশ টাকা। মেজছেলে অমল বুদ্ধিমান, তাই আই. এ. পাশ করার পর তাকে চাকরী নিতে দেন নি—তাঁর ভাঙা সংসারকে গড়ে তোলার আশায় অমলের ওপর জবর বাজি ধ'রে বসেন। যশ ও অর্থ দুইই তিনি অমলের মারফৎ দাদন দিয়ে বসলেন। অমল যদি বি. এ. পাশ করতে পারে, তাহলে বংশের মুখ উজ্জ্বল হবে, আর বেশী পাশ করার জন্যে চাকরীতে মাইনের অঙ্কটা মোটা হবে। ছোটছেলে কমলের ওপর কোন বাজি না ধ'রে সোজাসুজি কেরাণীগিরি শিক্ষার জন্যে কমার্স পড়াতে শুরু করেন।

বিমলের রোজগারে সংসার চলে না, তাই ননীগোপালবাবুকে সঙ্গোপনে বড়লোক আত্মীয়দের কাছে হাত পাততে হয়। ভরসা এখন অমল, অন্তত একশোটা টাকা সে যদি ঘরে আনতে পারে, তাহলেই তো কিস্তিমাৎ—হাত পাতার দায় থেকে তিনি নিষ্কৃতি পাবেন। তারপর কমলের আয় যখন ঘরে উঠবে, তখন তো হৃতগৌরব পুনরুদ্ধারের দিকে মন দিতে পারবেন। পিতা হিসাবে ননীগোপালবাবু নিশ্চয়ই এমন আশা মনে পোষণ করতে পারেন।

কিন্তু বাদ সাধল পোড়া যুদ্ধ। বোমাতঙ্কে কোলকাতা শহর উজাড় হয়ে গেল—ফকির থেকে আমীর পর্যন্ত লোটাকম্বল সম্বল ক'রে শহরত্যাগী হলো। ননীগোপালবাবুর সংসার অচল হয়ে পড়েছে—বড়লোক আত্মীয়দের অনেকেই দেশত্যাগী হয়েছেন, কাজেই তাঁদের অংশটাতো বাদ পড়ছেই, তার ওপর আবার দিনের পর দিন জিনিসের দাম চড়ছে। সংসার চালানো শুধু দুষ্কর নয়—এক কথায় অসম্ভব হয়ে উঠেছে। বি. এ. পাশ করার পর তিনটি মাস কেটে গেছে, চাকরী তো দূরের কথা অমল মাসে বিশ পঁচিশ টাকার বেশী সংসারে দিতে পারে নি। কিন্তু ইভ্যাকুয়েশনের ধাক্কায় তারও দুটি ছাত্র শহর ছেড়ে চলে গেছে। অমলের আয় একেবারে বন্ধ।

সেদিন অমল সকাল সকাল খেতে বসেছে, কোথায় নাকি বন্ধুদের সঙ্গে বেড়াতে যাবে। ভাতের থালা এগিয়ে দিয়ে ঠাকুমা বললেন, "হ্যাঁরা অমি,

চাকরী-বাকরী কি তুই করবি না নাকি ? তিন-তিনটে পাশ করেছিস—তুই তো আর নির্বোধ ন'স্—"

অমল বললে, "তিনটে পাশ কি বলছ ঠাকমা, কত ডজনখানেক পাশ-ওয়ালারাই ফ্যা-ফ্যা ক'রে বেড়াচ্ছে। চাকরীর দরকার থাকলেই তো আর চাকরী পাওয়া যায় না—চেষ্টা করছি, যেদিন জুটবে সেদিন থেকেই করব।"

ননীগোপালবাবু আশেপাশে কোথাও বসে থেকে অমল আর ঠাকুমার কথাবার্তা শুনছিলেন। অমলের উত্তর শুনে ঝড়ের বেগে তিনি একেবারে সামনে এসে বললেন, "গায়ে ফুঁ দিয়ে বেড়ালে কি আর চাকরী পাওয়া যায় ! আছ তো মজায়, দিব্যি দুবেলা পায়ের ওপর পা দিয়ে বসে অন্ন ধ্বংসাচ্ছ—লজ্জা করে না ? আর আমি কিনা লোকের দোরে দোরে ভিক্ষে ক'রে বেড়াচ্ছি। এসব নবাবী আর বেশী দিন চলবে না—এবার থেকে ভাতের বদলে ছাই বেড়ে দেওয়া হবে" —কথাগুলো বলে হন্ হন্ ক'রে ঘরের মধ্যে গিয়ে তিনি গুম্ হয়ে বসে থাকেন।

কিছুদিন যাবৎ অমল দেখছে, তার সঙ্গে ঠাকুমা কেমন যেন খোঁচা দিয়ে কথা বলছেন, কথায় কথায় চাকরীর কথা তুলছেন আর তার উদাসীনতার প্রতি কটাক্ষ করছেন। মিনি আর রিণি মাঝে মাঝে কি যেন বলতে গিয়েও ঢোক গিলে নিচ্ছে। তাহলে আজকের ব্যাপারটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয় !

ভাতের থালা থেকে অমল হাত গুটিয়ে নিলে। চোখ দুটো তার জ্বালা করছে, ঠোঁটটা সে কামড়ে ধরেছে। হাতের গ্রাসটা থালার ওপর রেখে দিয়ে অমল উঠে পড়ছিল। ঠাকুমা তার হাতটা চেপে ধরে বললেন, "আমার মাথা খা অমি, বাড়া ভাত ফেলে উঠে যাস নি—মা-নক্ষ্মি বিরূপ হবেন। বাপের কথায় কি রাগ করতে আছে।"

মাথা গুঁজে অমল বাকী ভাতগুলো শেষ ক'রে ফেললে। জামাজুতো পরে যখন সে বেরোচ্ছে, মিনি দৌড়ে এসে তার হাতে সুপারি দিয়ে বললে, "রাগ কর না মেজদা, বাবার শরীরটা আজকাল মোটেই ভালো নেই—তার ওপর সংসারের এই টানাটানি—"

অমল কোন জবাব না দিয়ে সুপারিটা মুখের মধ্যে ফেলে দিলে। বারেক মিনির দিকে তাকিয়ে তার মনটা গজরে উঠল। কেন, চাকরীর চেষ্টা সে কি করে নি, না করছে না ! স্টেটস্‌ম্যানের ওয়াণ্টেড্ কলমে যত রকম চাকরীর খবর থাকে, তার কোনটাই তো সে এই তিন মাসে ঢুঁ মেরে দেখতে কসুর করে নি। তবুও তো সে চাকরী পায় নি ! তার যে খুঁটির জোর নেই। বড়লোক আত্মীয়েরা

দশবিশ টাকা দিয়ে সাহায্য করতে পারেন, কিন্তু তার হয়ে সুপারিশ করতে তাঁদের সম্মানে বাধে !

বাড়ীর চৌকাঠ পার হয়েই অমলের মনে হলো, বাড়ীতে ফেরা আর তার কোন মতেই চলতে পারে না। চাকরীর একটা ব্যবস্থা না ক'রে, এই কথার পর সে বাড়ীতে ফিরবে কোন মুখে ? কিন্তু এ কি জুলুম ! তার নিজেরই নেই কোন ঠিক-ঠিকানা, অথচ তারই ওপর এতবড় দায়িত্ব ! সে রোজগার করতে না পারলে এতগুলো লোক না খেতে পেয়ে মরে যাবে !

রোদের তাপ বাড়ছে—রাস্তার পিচ্ গরম হয়ে উঠছে—হন্‌হন্ করে অমল হেঁটে চলেছে—গল্‌গল্ ক'রে তার শরীর দিয়ে ঘাম ঝরছে। সোজা গিয়ে উঠল সে সমীরণের বাড়ী। সমীরণ বেরিয়ে আসতেই সোজা প্রশ্ন করলে, হঁ্যারে, সেই যে মিলিটারীর চাকরীর কথা বলেছিলি, তার জন্যে কোথায় যেতে হবে, কাকেও পাক্‌ড়াও করতে হবে নাকি ?"

সমীরণ বললে, "আরে চল, বসবি চল ঘরের মধ্যে। ভর্তি হওয়ার কথাতেই যে তোর মেজাজ মিলিটারী মার্কা হয়ে গেছে।"

অমল আর সমীরণ ঘরের মধ্যে গিয়ে বসল। সমীরণ পাখাটা চালিয়ে দিয়ে বললে, "মিলিটারীতে ভর্তি হওয়া কি ঠিক ক'রে ফেললি নাকি ?"

পাখার হাওয়া অমলকে যেন আরও ক্ষিপ্ত ক'রে তুলেছে। তার মনে হয়, এটা যেন তার প্রতি মারাত্মক একটা বিদ্রূপ—ওই ঠাকুমার স্নেহের মতন। কিছুক্ষণ সে গুম্ হয়ে বসে থাকে। সমীরণ আবার বললে, "তাহলে ঠিক ক'রে ফেলেছিস্ ?"

অমল যেন ফেটে পড়ল, "ঠিক আবার করব কি ! আমাকে ঘাড় ধ'রে হিড়হিড় ক'রে টেনে নিয়ে চলেছে। কি আমি করব বল্ ? যুদ্ধের মৌকায় তোমরা গভর্ণমেণ্ট কনট্রাক্ট ধরছ, ব্ল্যাক-মার্কেট করছ—তোমাদের দিনকাল তো ভালোই পড়েছে। কিন্তু আমরা ?"

ঠিকানা জেনে অমল যখন বেরিয়ে এল, তখন তার মনটা একেবারে দমে গেছে। এতক্ষণ সে জানত, সাধারণ চাকরীর মতো তাকে তদ্বির করতে হবে, উমেদার পাকড়াতে হবে, অনেক কাঠখড় পোড়াতে হবে। আর শেষ পর্যন্ত যথারীতি চাকরী হবে না—সে-ও এই মারাত্মক স্খলন থেকে বেঁচে যাবে। কিন্তু মিলিটারী চাকরীর জন্যে এর কিছুই করতে হবে না—গিয়ে দাঁড়ালেই চাকরী!

তবুও অমল রাস্তায় রাস্তায় খানিকটা ঘোরাঘুরি করে, কয়েকটা জায়গায় শেষবারের মতো ঢুঁ মেরে দেখে। কিন্তু অবস্থার পরিবর্তন কোথাও হয় নি।

'নো ভেকান্সির' বোর্ডগুলো সেই একই উদ্ধত দম্ভে দরজায় দরজায় ঝুলছে, আর অফিসগুলোর দেয়ালে দেয়ালে সেই একটি মাত্র পোস্টার, "ভারতীয় সৈনিকদলে যোগ দিন।"

অবশেষে অমল ফিরে এল বেকার-বিশ্রামাগার কার্জন পার্কে। পড়ন্ত রোদকে আড়াল ক'রে একটা গাছতলায় বসে পড়ল। তার মতো আরও অনেকে এধারে ওধারে ছড়িয়ে রয়েছে। বেকার ছেলের দল, দুপুর বেলায় বাড়ীতে থাকার অধিকার নেই—থাকলেই বাপ-মা সন্দেহ করবে 'পায়ের ওপর পা দিয়ে অন্ন ধ্বংসানোর মতলব।'

আশপাশটা দেখে নিয়ে অমল চিৎ হয়ে শুয়ে পড়ল। এতক্ষণে তার সমস্ত উত্তেজনা উবে গেছে। আর কিছু তার করবার নেই, এইবার তাকে বাড়ী ফিরতে হবে। কিন্তু বাড়ী ফেরার কথা মনে হতেই আতঙ্কে তার সমস্ত শরীরটা আড়ষ্ট হয়ে ওঠে।

অমলের কাছ থেকে হাত চারেক দূরে দুটি ছেলে অনেকক্ষণ ধ'রে গল্প করছিল। হঠাৎ তাদের মধ্যে একজন মাটি চাপড়ে জোরে বলে উঠল, "আলবৎ আমি মিলিটারীতে ভর্তি হব—"

অপর ছেলেটি বললে, "কিন্তু দেশের এই অবস্থায় মিলিটারীতে ভর্তি হওয়া মানে দেশের প্রতি বিশ্বাসঘাতকতা করা—"

"কিন্তু তোমরাই-বা কি করছ শুনি? একক সত্যাগ্রহ! বিশ্বাসঘাতকতা যদি বল, সে কাজ শুরু করেছ তোমরাই সবার আগে। আমাদের মতো গরীবদের নিয়ে ছিনিমিনি খেলছ, আর ভাইসরয়ের দরজায় ধর্ণা দিচ্ছ। খুব স্বাধীনতার লড়াই করছ! কেন ডাক দাও বিপ্লবের, খতম কর ব্রিটিশের রাজত্ব, তারপর আমরাই রুখব জাপানিদের—"

"না, না, মাথা গরম করার সময় এটা নয়—হিংসাত্মক কোন পথ আমরা নিতে পারি না।"

"তা নেবে কেন! তাহলে যে জারিজুরি সব ফাঁস হয়ে যাবে। দেখো, দেশ দেশ বলে খানিকটা ফাঁকা বুলি কপ্‌চিও না। আমরাই যদি বাঁচতে না পারলুম, তবে দেশ তোমার স্বাধীন হবে কার জন্যে শুনি? এই আমার মতো কত লক্ষ লক্ষ এরই মধ্যে মিলিটারীতে ঢুকে পড়েছে, তা জানো?"

"তারা ভুল করেছে—"

"এই মানুষগুলো তিলে তিলে মরলেই বুঝি তোমার দেশ স্বাধীন হয়ে যাবে? দেখো, দেশকে যদি স্বাধীন করতে হয়, তাহলে ওই ভিখারীপনা ছেড়ে

দিয়ে রীতিমত লড়াই করতে হবে। সেই লড়াইয়ে যদি তোমরা কোনদিন নামো, তাহলে দেখবে তোমাদের কারও চেয়ে আমরা কম দেশভক্ত নই।"

অমল ক্ষণেকের জন্যে সেই ছেলেটির মুখের দিকে চেয়ে থাকে। তার মনে হয়, এবার সে অনায়াসে বাড়ী ফিরতে পারে।

অমল ভেবেছিল, ক্লাইভ স্ট্রীটে যারা ফ্যা-ফ্যা ক'রে ঘুরে বেড়ায়, তারা সকলেই বুঝি রিক্রুটিং অফিসের সামনে এসে ভীড় জমাবে। কিন্তু সেই আশানুরূপ ভীড় না দেখে, কেমন যেন একটু ঘাবড়ে গেল। তবে কি সে ভুল করছে!

একটি বেশ চৌকোস গোছের ছেলে বলছে, "রিক্রুটিং সেণ্টারের অভাবটা কি—মে রোডে রয়েছে সাপ্লাই, অর্ডনান্স—থিয়েটার রোডে রয়েছে হস্‌পিটাল, পাইওনিয়ার—কিন্তু ওগুলোতে কি ছাই কোন প্রস্‌পেক্ট আছে। এ তবুও রেলের কাজ—একটা টেক্‌নিক্যাল লাইন, শিক্ষিতদের তবু এখানে কিছুটা পোষায়—"

অপর ছেলেটি বললে, "তাইতো দেখছি, ভদ্দর লোকের ভীড়টাই যেন এখানে বেশী!"

"সে তো হবেই—পেটে বিদ্যে থাকলে কি আর মাটি কাটার জন্যে সোলজার হতে যায়! তাদের জন্যে তো রিক্রুটিং সেণ্টার পথেঘাটে খুলে বসে আছে।"

অমল এতক্ষণে ব্যাপারটা আন্দাজ করতে পারে। তা হলে এইটেই একমাত্র রিক্রুটিং সেণ্টার নয়—আরও অনেক আছে বেড়াজালের মতো! এতক্ষণে যেন তার ভীড়টাকে লক্ষ্য ক'রে দেখার মেজাজ ফিরে এল। সে হিসেবে লোক এমনই বা কম কি! অন্তত ষাট-সত্তর জনতো বটেই। হরেক রকমের লোক—ছোট ছোট কুণ্ডলী পাকিয়ে গল্পগুজব করছে—সবক'টা মিলে একটা ভীড় জমে উঠেছে।

সবচেয়ে চটপটে আর বচনবাগীশ যে দলটা, তাদের অধিকাংশই স্যুটপরা। প্যাণ্ট আর সার্ট পরলে নাকি ভীষণ স্মার্ট দেখায়, সুতরাং যেমন তেমন একটা পরে, তার তলায় সার্ট গুঁজে দিয়ে তারা লম্বা লম্বা পা ফেলে চলাফেরা করছে। সিগারেট অল্পবিস্তর সকলেরই ঠোঁটে লেগে রয়েছে। কথায় কথায় 'শালা' 'মাইরী' সহজভাবেই বলছে। বিদ্যের দৌড় ফোর্থ-থার্ড ক্লাসের এলাকায়—কিন্তু এরা বলে থাকে নন্‌ম্যাট্রিক। কারখানায় মজুর বা অফিসে পিওন অর্ডারলি

হওয়ার অবশ্যম্ভাবী পরিণতিকে আরও এক পুরুষের মতো মুলতুবী রাখার উদ্দেশ্যে এঁদের আগমন।

আর একটা দল, তাদের মধ্যে বনেদী গন্ধ যেন এখনো কিছুটা রয়েছে। স্যুট বা জামাকাপড় যা পরে এসেছে, সেগুলো তাদের নিজেদেরই। জুতোর নমুনা অক্সফোর্ড স্যু থেকে বিদ্যাসাগর চটি পর্যন্ত। এদের অনেকেরই পিতা এখনও মাসে শ'-দুশো টাকা রোজগার ক'রে থাকেন। উকিল, ডাক্তার, ব্যারিস্টার, পেটি অফিসার, ছোট খাট ব্যবসাদারদের সন্তান এরা। ম্যাট্রিক, ইণ্টারমিডিয়েট এমন কি অমলের মতো গ্রাজুয়েটও যে আরও দু-একজন নেই, এমন নয়! যুদ্ধের ঠেলায় বেচারাদের অবস্থা দাঁড়িয়েছে সবচেয়ে শোচনীয়—পিঠছেঁড়া সার্টের ওপর চটকদার কোট প'রে জাত বাঁচানো আর সম্ভব হচ্ছে না। লটারীর টিকিট কিনে জীবনের বাজেট কষতে আর মন বসছে না। তাই এরা এখানে এসেছে ভাগ্যের সন্ধানে, অর্থাৎ জীবনে উন্নতি করতে। সমস্ত ভীড়টার মধ্যে এরাই অস্বস্তি ভোগ করছে সবচেয়ে বেশী—ঠিক সেই জাতের মেয়েদের মতো, যারা ঠেলাঠেলি ক'রে বাসে ওঠে, কিন্তু পাশে কোন পুরুষ বসলে সহ্য করতে পারে না।

বাকী দলটা নীচু তলার সম্প্রদায়। ধোপদুরস্ত জামাকাপড় তাদের জোটে না, জুতোর বালাই অনেকেরই নেই। ফেরিওয়ালা, রিক্সাওয়ালা, ছেকরাগাড়ীর গাড়োয়ান, রেস্তোরাঁর বয়, বাজারের ফ'ড়ে, এমন কি পকেটমার, গাঁটকাটাও দু'একজন আছে। এদের কেউ কেউ নির্বিকার চিত্তে মাটির ওপর বসে আছে—কতক অসীম কুতূহলে বাবুদের কথাবার্তা শুনছে, আর কেউ অতি সন্তর্পণে অফিসঘরের সুইঙডোরটা একটু ফাঁক ক'রে উঁকিঝুঁকি মারছে।

ভীড়ের মধ্যে নিছক দাঁড়িয়ে থেকে অনেকেই বিরক্ত হয়ে উঠেছে—কর্মাভাবে দু'তিনটে বিড়ি ফোঁকা হয়ে গেছে, এখন গলা জ্বালা করতে শুরু করেছে। একজন বাবুক্লাসের ছেলে তো রেগে চলেই গেল! সে নাকি মজা দেখার জন্যে ভর্তি হতে এসেছিল। আর একজন পেছন থেকে তাকে ভেঙচে ওঠে, "আরে, যাবে আর কোন চুলোয়—কালই আবার সুড়সুড় ক'রে এসে হাজির হবে—দেখগে যা, বাছার হাঁড়িতে এতক্ষণে ইঁদুরে ডন মারছে।"

আর একজন বলে উঠল, "আমরা না হয় পেটের দায়ে এসেছি, কিন্তু এ শালাদেরও তো রাজত্বি রক্ষের দায় আছে। তবে বাবা এত ন্যাজেখেলানোর দরকারটা কি! দেখুন না মশাই, শালাদের বায়নাক্কা কত—একদিন গেল নাম লিখতে, একদিন ডাক্তারী করতে, আজ নাকি বণ্ডে সই করতে হবে—"

"বণ্ড আবার কিসের !"

"কে জানে মশাই অতশত—"

অফিসঘর থেকে কেরাণীবাবু বেরিয়ে এলেন। হাঁকডাক ক'রে সমস্ত ছেলেদের তিনভাগে ভাগ ক'রে ফেললেন। প্রথম দল, মেডিক্যাল এক্সামিন যাদের হয়ে গেছে—দ্বিতীয় দল, মেডিক্যাল এক্সামিন যাদের হবে—তৃতীয় দল, নবাগত। তিনটি দল আলাদা আলাদা ভাবে আবার কথাবার্তা শুরু ক'রে দিয়েছে। নবীন উৎসাহে কেউ কেউ আবার নতুন ক'রে বিড়ি ধরাতে শুরু করেছে।

দুজনের মধ্যে কথাবার্তা চলছিল, "আপনার মাইনে কত হলো ?"

"এখন দেবে একুশ টাকা—আমি শিখব ফায়ারম্যানের কাজ—পাশ করলে আরও পাচ টাকা বাড়বে। তারপর মাইনে নাকি কেবল বাড়তেই থাকবে—হবে দুশো, তিনশো ! যেন ঠাকুরমার ঝুলির গল্প রে—অর্ধেক রাজত্ব আর রাজকন্যে দেবার জন্যে বসে আছে ! শালাদের সব ধাপ্পাবাজি।"

"ধাপ্পাবাজি জেনেও ভর্তি হলেন ?

"করব কি বলুন মশাই, পেটের জ্বালা বড় জ্বালা। কোন চুলোয়ই-বা আর যাব—তবুও তো এরা দুবেলা দুমুঠো খেতে দেবে, কিন্তু ঘরে যে তাও জুটছে না। দেশে-গ্রামে থাকি, মোটা ভাত-কাপড় হলেই চলে যায়—চাকরী আমার বাপ-দাদা চোদ্দপুরুষে কেউ কখনও করে নি। কিন্তু জিনিসের দাম যেভাবে চড়ছে, তাতে তো মশাই আর দুদিন বাদে না খেয়ে শুকিয়ে মরতে হবে। বুঝলেন না ব্যাপারটা, এ ব্যাটারা ইচ্ছে ক'রেই জিনিসের দাম চড়াচ্ছে, তাহলেই আমাদের মত গরীবেরা ঢুকতে বাধ্য হবে—"

কেরাণীবাবু আবার হন্তদন্ত হয়ে বেরিয়ে এলেন। বললেন, "প্রত্যেক দল সিঙ্গল্ লাইনে ফল্ ইন্—"

ফল্ ইন্ কথাটার অর্থ যারা বোঝে না, তারা কেরাণীবাবুর মুখের দিকে ফ্যাল্ ফ্যাল্ ক'রে চেয়ে থাকে। বিরক্তিতে নাক কুঁচকে কেরাণীবাবু আবার সকলকে একের পেছনে আর একজনকে দাঁড় করিয়ে দেন। একে একে তিনটি দলই অফিসঘরে ঢুকতে থাকে।

নতুন যারা ভর্তি হবে, তাদের এন্‌রোলমেণ্ট ফর্ম ভর্তি করা চলতে লাগল। নাম, ধাম, বর্ণ, গোত্র, জাতি, ধর্ম, কিছুই বাদ পড়ল না। যারা চোখ-কান বুজিয়ে টপাটপ না বলতে পারে, সেখানে কেরাণীবাবুই কলমের ডগায় যা আসে তাই বসিয়ে দেন—সময় বড় কম, তাড়াতাড়ি কাজ সারতে হয়। ফর্ম ভর্তি

হলে সেই ফর্ম হাতে করে নবাগতের দল আর একটি ঘরের সুইঙ-ডোরের সামনে আবার লাইন লাগায়।

অমল সুইঙ-ডোরের সামনে যেতেই মিলটারী উর্দিপরা চাপরাশী নীরবে হাতটা সোজা তুলে ধরে। অমল দাঁড়িয়ে পড়ল। ট্রাফিক পুলিশী ঢঙে চাপরাশী হাতটা তুলেই রইল। ঘরের মধ্যে থেকে একটি ছেলে বেরিয়ে এল। সঙ্গে সঙ্গে ভেতর থেকে আওয়াজ এল, "নেক্সট্—"

চাপরাশী হাত নামিয়ে বললে, "যাও, সাবকো সেলাম দেও।"

ঘরে ঢুকে অমল হাত দুটো জোড়া ক'রে কপালে ঠেকাল। ক্যাপটেন সাহেব হাত বাড়িয়ে ফর্মটা নিয়ে বললেন "সিট্ ডাউন্ প্লিজ্—"

অমল পাশের চেয়ারটায় যথাসম্ভব সহজ হয়ে বসবার চেষ্টা করে—তবুও অস্বস্তিতে তার সমস্ত শরীরটা ঘেমে ওঠে। অফিসার, অর্থাৎ অন্নদাতা—তাঁর সামনে চেয়ারে বসাটাই তো ঔদ্ধত্য! তার ওপর আরও অস্বস্তি, সেলামের বদলে সে নমস্কার করে ফেলেছে!

ক্যাপটেন সাহেব জিজ্ঞেস করলেন, "কতদূর পড়াশুনা করেছেন?"

অমল বললে, "এই বছর বি. এ. পাশ করেছি।"

"তাই নাকি!" ক্যাপটেন সাহেব ঝট ক'রে চেয়ারের ওপর সোজা হয়ে বসলেন। সামনের দিকে ঝুঁকে পড়ে বললেন, "তাহলে তো আপনাকে ভালো একটা চান্স দিতেই হবে—গুণের কদর আমাদের ডিপার্টমেণ্ট পুরোমাত্রায় করে। আচ্ছা, আপনি কি ধরনের কাজ পছন্দ করেন?"

অমল বললে, "রেলের কাজ সম্বন্ধে আমার কোন অভিজ্ঞতা নেই।"

"সে তো বটেই—সে তো থাকবার কথাই নয়। তা থাকলে তো আপনাদের আমরা নিদেন পক্ষে ট্রাফিক ইন্সপেক্টর ক'রে ভর্তি করতুম—আপনার স্টার্টিং হতো আড়াই-শো টাকা। আমার মনে হয় গার্ডের কাজটাই আপনি পছন্দ করবেন?"

খুশীর আতিশয্যে অমল যেন হাঁপিয়ে ওঠে। এতবড় একজন অফিসার, সাধারণ একটি রিক্রুটের ওপর এত সহানুভূতি! আর ওই কেরাণীগুলো, ওরাই যেন এক একটা অফিসার! অমল হাত কচলে বললে, "আমার ওপর পুরো একটা ফ্যামিলি নির্ভর করছে স্যার—দয়া ক'রে এমন একটা কাজে আমায় লাগিয়ে দিন যাতে স্টার্টটা মোটামুটি ভালোই হয় আর উন্নতিরও স্কোপ থাকে।"

ক্যাপটেন সাহেব অমলের কথাগুলো যেন হাঁ ক'রে গিলছিলেন—তার কথা শেষ হতেই টপ্ ক'রে একটা ঢোক গিলে বললেন, "স্কোপ! আপনার জন্যে

রাস্তা একেবারে খোলা। গার্ড থেকে আপনি ট্রাফিক ইন্সপেক্টর হতে পারবেন—তারপরই কিংস্‌কমিশন্! আর কিংস্ কমিশন পেলেই লেফটেনাণ্ট, ক্যাপটেন, মেজর, লেফটেনাণ্ট কর্ণেল, কর্ণেল এ্যাণ্ড সো অন্—পথ একেবারে পরিষ্কার—ইট্ অল্ ডিপেণ্ডস্ অন্ ইওর পেসেন্স এ্যাণ্ড এন্‌ডিওরেন্স।"

অমলের চোখের দৃষ্টি ঝাপসা হয়ে আসে—তারই মাঝে দেখে সুবিস্তীর্ণ এক পথ, তার কোথাও বুঝিবা কোন বাঁক নেই! ক্যাপটেন সাহেব ক্ষণেক অপেক্ষা ক'রে বললেন, "আপনি কি বিবাহিত?"

অমল ঘাড় নেড়ে জানাল, "না"।

ক্যাপটেন সাহেব কাৎ হয়ে ব্ল্যাক-বোর্ডের ওপর চোখটা বুলিয়ে বললেন, "আচ্ছা, আপনাকে আমি ডিরেক্ট থার্ড গ্রেড গার্ডে ভর্তি ক'রে নিলুম, আর লিখে দিলুম গার্ডশিপ্ পাশ করলেই আপনি সেকেণ্ড গ্রেড পাবেন—" লেখা শেষ ক'রে ফর্মটা অমলের হাতে দিয়ে বললেন, "পাশের ঘরে ক্লার্ককে এটা দিয়ে দিন আর জেনে যান আপনার নেক্সট্ কাজ কি।"

অমল কেরাণীবাবুর হাতে ফর্মটা দিয়ে জিজ্ঞেস করলে, "হ্যাঁ দাদা, থার্ড গ্রেড গার্ডের মাইনে কত?"

কেরাণীবাবু মুখ না তুলেই বললেন, "উপস্থিত ছাপান্ন, পরে আরও এলাওয়েন্স পাবেন, যখন ওভারসীজ যাবেন।"

"আর সেকেণ্ড গ্রেড?"

ভদ্রলোক খেঁকিয়ে উঠলেন, "কত আবার! লাখ-পঞ্চাশেক মনে করেছেন নাকি? এই একশো'র মতো, আবার কত চান মশাই?"

ঘর থেকে বেরোতে বেরোতে অমল শুনতে পেলে, "বুঝলেন হেমন্তবাবু, এই সব বাবুরা মনে করেছেন মিলিটারিতে ভর্তি হয়ে বুঝি গভ্‌মেণ্টের মাথা কিনছেন—"

উত্তর এল, "গভ্‌মেণ্টেরই তো বোকামো মশাই। এত মোটা মোটা মাইনে দেওয়ার কোনই দরকার ছিল না। দশবিশ টাকা দিলেও বাছাধনরা এমনই সুড় সুড় ক'রে আসতেন। হাঁড়ি যে মশাই শিকেয় উঠেছে—"

পরদিন মেডিক্যাল এক্সামিন। অমল মেডিক্যাল ইন্সপেক্‌শন্ রুমের বাইরে একটা বেঞ্চে হা-পিত্যেশ করে বসে আছে। ক্রমিক নম্বর অনুযায়ী ডাক পড়ছে। লাইনের শেষের দিক থেকে একটি ছেলে উঠে এসে জিজ্ঞেস করলে, "হ্যাঁ মশাই, আমার বাঁ হাতটাতো ভাঙা—আমাকে নেবে তো?"

আর একটি ছেলে মাঝখান থেকে টপ্ করে বলে উঠল, "খুব নেবে মশাই —খুব নেবে। হাতভাঙা কি বলছেন, কয়েকটা কবন্ধ এনে দিন না, তাও পার হয়ে যাবে।"

হাতভাঙা ছেলেটি স্ব-স্থানে ফিরে গেল আর আশ্বাসদাতা ছেলেটি আপন মনে গজ্ গজ্ ক'রে চলেছে। অমলেরও চুপচাপ বোকার মতো বসে থাকতে কেমন যেন খারাপ লাগে। পাশের ছেলেটিকে জিজ্ঞেস করলে, "এখানে লোক নেওয়া হচ্ছে—এ খবর পেলেন কোথায় ?"

ছেলেটি বললে, "কেন, আমাদের গ্রামে যে এই কিছুদিন আগে ঢেঁড়া দিয়েছে।"

ক্রমিক নম্বর 'এক' জামার বোতাম আঁটতে আঁটতে বেরিয়ে এল। বয়েস তার অন্তত পঞ্চাশ, স্বাস্থ্য তালপাতার সেপাই। অমল তাকে জিজ্ঞেস করলে, "পাশ হয়ে গেছেন তো ?"

"পাশ না হয়ে উপায় কি ভাই—তাই কিছু দক্ষিণা দিতে হলো।"

অমল প্রশ্ন করে, "কেন !"

"আর কেন, ডাক্তার তো বলে দিলে, চোখ আমার খারাপ—আনফিট্ ফর স্টেশন মাস্টার। এখন আমি যাই কোথায়—এক পাল ছেলেপিলে নিয়ে কি পথে দাঁড়াব ! তা দেখলুম ডাক্তার সাহেব সরল লোক আর খাঁইও কম—এক টাকাতেই কার্যসিদ্ধি হলো।"

আশ্বাসদাতা সেই ছেলেটি ফেটে পড়ল, "ওরে শালা, যে যার মৌকা নিচ্ছে ! আমরা এসেছি পেটের দায়ে, আর এরা সেই সুযোগে টু-পাইস ক'রে নিচ্ছে ! আমি কিছুতেই দেব না—দেখি শালারা ভর্তি করে কিনা !"

অমল ভাবনায় প'ড়ে গেল, তার কাছে তো টাকা নেই। কিছুটা উস্‌খুস্ ক'রে, বার কয়েক গলা ঝেড়ে, কয়েকটা ঢোক গিলে পাশের ছেলেটিকে বললে, "আপনার কাছে একটা টাকা বেশী হবে ? তাড়াতাড়িতে টাকা নিয়ে বেরোতে ভুলে গেছি। কালই আপনাকে দিয়ে দেব।"

ছেলেটি কোঁচার খুঁট থেকে একটি টাকা বার ক'রে দিয়ে বললে, "ভর্তি যখন হচ্ছি, তখনতো একসঙ্গেই থাকতে হবে, তবে আর ভয়টা কি ! কাল কিন্তু মনে ক'রে আনতে ভুলবেন না যেন।"

এম. আই. রুম্ থেকে ফিরে জানা গেল, লোক আমদানি বেড়ে গেছে—ভর্তির কাজ তাড়াতাড়ি সারতে হবে। সুতরাং মেডিক্যাল এক্সামিন আর বণ্ডে সই একই দিনে সারা হবে। ছেলের দল বাইরে অপেক্ষা করছে। বণ্ড কথাটার

মধ্যে এমন নিগূঢ় একটা অর্থ লুকিয়ে রয়েছে যে ছেলেরা সাধারণভাবে একটু দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়েছে। একটি ছেলে অমলকে জিজ্ঞেস করলে, "হ্যাঁ মশাই, বণ্ড-ফণ্ড আবার কিসের! দাসখত লিখিয়ে নেবে নাকি?"

অমল বললে, "তা বণ্ড একটা নেবে বৈকি—আমাদের তো আর এরা বিশ্বাস করে না।"

রুক্ষমেজাজ সেই ছেলেটি তেড়ে-ফুঁড়ে উঠল, "মামার বাড়ী আর কি! চাকরী করতে এসেছি—চাকরীর মতো এ্যাপয়েণ্টমেণ্ট লেটার চাই—বণ্ডে সই করব কি জন্যে?"

অমল বললে, "ডাক্তারকে তো টাকা দেবেন না বলেছিলেন, কিন্তু দিতে তো হলো। অযথা লম্ফ-ঝম্ফ ক'রে লাভ কি বলুন?"

ছেলেটি কেমন যেন একটু মিইয়ে যায়, অভিমানভরে বলে, "তা বলে যা খুশী তাই করবে?"

কেরাণীবাবু বেরিয়ে এসে বললেন, "আপনারা সিঙ্গল লাইনে আমার পেছন পেছন আসুন—"

অমলের বুকের মধ্যে কেমন যেন টিপটিপ করছে। বণ্ডে সই করার কথাটা বারবার ঘুরেফিরে মনটাকে বিরোধী ক'রে তুলছে। তবুও উপায় নেই! বণ্ডে সই না দিলে এত সুলভ মিলিটারী চাকরীও পাওয়া যাবে না।

ক্যাপটেন সাহেবের ঘরের মধ্যে ঢুকে ছেলেরা টেবলের সামনে লাইন দিয়ে দাঁড়াল। আঙুল তুলে এক এক ক'রে সকলকে গুনে ক্যাপটেন সাহেব বললেন, "ওনলি নাইন, বড্ড কম—" কেরাণীবাবুকে নির্দেশ দিলেন, "ভালো ক'রে পাবলিসিটির ব্যবস্থা করুন—আমাদের সেণ্টারের কথা হয়তো লোকে জানতেই পারে নি।"

কেরাণীবাবু চলে গেলেন। ক্যাপটেন সাহেবের মুখের ওপর বিরক্তির ছায়া কালো হয়ে উঠেছে। এনরোলমেণ্ট ফর্মগুলো নিয়ে নাড়াচাড়া ক'রে পাশে সরিয়ে রেখে মুখ তুললেন। পেছনে একটু হেলে পড়ে বললেন, "এনরোলমেণ্ট ফর্মে একটা ক'রে সই দিলেই আপনাদের ভর্তি হওয়ার কাজ শেষ।"

রুক্ষমেজাজ সেই ছেলেটা বললে, "কিন্তু কিসে আমরা সই দিচ্ছি সেটা তো আমাদের জানা দরকার।"

"অফ কোর্স—" ঝট ক'রে ক্যাপটেন সাহেব সোজা হয়ে বসেন—বিরক্তির ছায়া তাঁর মুখ থেকে চকিতে সরে যায়। হেসে সামনে ঝুঁকে বললেন, "নিশ্চয়ই—সই করার আগে শর্তগুলো আপনাদের জানা এবং বোঝা দরকার!

সম্পূর্ণ সজ্ঞানে এবং খোলামনেই আপনাদের সই দিতে হবে। আমাদের মধ্যে কোথাও লুকোচুরি নেই।"

ছেলেরা নড়েচড়ে আবার সোজা হয়ে দাঁড়াল। ক্যাপটেন সাহেব টেবিলের ওপর হাতদুটো রেখে বলতে শুরু করলেন, "আপনারা ভর্তি হবেন ইণ্ডিয়ান আর্মি এ্যাক্ট অনুসারে—এখন থেকে কেবল এই আইনই আপনাদের ওপর খাটবে। মনে রাখবেন, জলপথ, স্থলপথ বা আকাশপথ, যে কোন পথে, যে কোন দেশে যখনই যাওয়ার হুকুম হবে—তখনই সেই পথে, সেই দেশে, বিনা ওজর-আপত্তিতে আপনাদের যেতে হবে। জাতিধর্ম-নির্বিশেষে আপনাদের একসঙ্গে থাকতে ও খেতে হবে। ওপরওয়ালা অফিসারের আইনসঙ্গত হুকুম বিনা বাক্যব্যয়ে মানতে হবে। চাকরীর মেয়াদ—যতদিন যুদ্ধ চলবে ততদিন, তারপরও আরও বারোমাস—যদি ততদিন আপনাদের রাখার প্রয়োজন পড়ে।"

বলা শেষ ক'রে ক্যাপটেন সাহেব নীরব, স্তব্ধ ছেলেদের প্রতিটি মুখের ওপর চোখ বুলিয়ে চললেন। কতকটা আশ্বস্ত হয়ে সেই রুক্ষমেজাজ ছেলেটিকে বললেন, "আর কিছু আপনার জানবার আছে?"

ছেলেটি বললে, "যুদ্ধক্ষেত্রে যদি আমরা মারা পড়ি, তাহলে আমাদের বাড়ীর লোকের কি হবে?"

সঙ্গে সঙ্গে ক্যাপটেন সাহেব উত্তর দিলেন, "সে ক্ষেত্রে গভর্ণমেণ্ট আপনার উত্তরাধিকারীকে আজীবন পেন্সন দেবে।" ছেলেদের মুখ থেকে দুশ্চিন্তার ছায়া সরে যায়, আশ্বস্ত হয়ে তারা নড়েচড়ে দাঁড়ায়।

ক্যাপটেন সাহেব বললেন, "আশা করি আর কিছু বোধ হয় আপনাদের বলবার নেই।" সকলকে নীরব দেখে, রিভল্‌ভিঙ চেয়ারে হেলান দিয়ে পেছনে কাৎ হয়ে বলতে শুরু করলেন, "আপনাদের মধ্যে থেকে কেউ কেউ হয়তো উচ্চশিক্ষা ছেড়ে এসে ভর্তি হচ্ছেন। মনে মনে হয়তো ভাবতে পারেন, আপনাদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে গেল। ধরলাম, আপনারা বি. এ. বা এম্‌ এ. পাশ করলেন, তাতেই বা আপনাদের কি এমন বড় বড় চাকরী জুটত—বড়জোর তিরিশ টাকায় স্কুল মাস্টারী না হয় চল্লিশ টাকার কেরাণীগিরি। জানেন তো তাদের অবস্থা—একশো টাকার মুখ দেখতে তাদের চুল পেকে যায়। আর এখানে যা আপনারা শুরুতেই পাচ্ছেন, তা নিশ্চয়ই স্কুল মাস্টার বা কেরাণীর চেয়ে খারাপ নয়। তার ওপর প্রত্যেকটা ক্যাটেগরির আছে তিনটে ক'রে গ্রেড। একটা গ্রেড থেকে আর একটা গ্রেডে গেলেই কুড়ি, ত্রিশ থেকে নব্বই টাকা পর্যন্ত একবারেই বেড়ে যাবে। আর আপগ্রেডিঙ-এর জন্যে আপনাদের

মোটেই ভাবতে হবে না—আপগ্রেডিঙ হবে অটোম্যাটিক্যালি। ট্রেনিং ক্যাম্প থেকে যখন কোম্পানিতে পোস্টেড হবেন, তখন হবে আপনাদের সেকেণ্ড গ্রেড —আর ওভারসীজ যখন যাবেন, তখন হবে ফার্স্ট গ্রেড। বলা যায় না, হয়তো আর তিন চার মাসের মধ্যেই আপনারা ফার্স্ট গ্রেড পেয়ে যেতে পারেন।"

সস্মিত মুখে ছেলেদের ওপর আবার একবার চোখ বুলিয়ে নিয়ে বললেন, "মনে রাখবেন, মাইনে হিসেবে যে টাকাটা হাতে পাবেন, ইচ্ছে করলে তার একটি পয়সাও খরচ না-ও করতে পারেন। কারণ, মাইনে ছাড়াও গভর্ণমেণ্ট আপনাদের খাওয়া, পরা, থাকা, চিকিৎসা, যাতায়াত সমস্ত খরচই দেবে।"

অমল মনে মনে হিসেব করলে, ছাপ্পান্ন টাকা থেকে চল্লিশ টাকা সে বাড়ীতে দেবে, দশ টাকা পোস্ট অফিসে জমাবে আর ছ'টাকায় হাত খরচ চালাবে।

"শুধু তাই নয়, গভর্ণমেণ্ট আপনাদের ভবিষ্যৎ সম্বন্ধেও চিন্তা করেছে। লড়াই আর কতদিন, বড়জোর দুবছর কি তিন বছর। তারপর যখন বেরিয়ে আসবেন, তখন গভর্ণমেণ্ট আপনাদের জন্যে চাকরী রিজার্ভ ক'রে রেখেছে। আপনারা আর্মির যে ডিপার্টমেণ্টে কাজ করবেন, পোস্ট-ওয়ার লাইফে আপনাদের জন্যে সেই সেই ডিপার্টমেণ্টে চাকরী রিজার্ভ রাখা হবে। এই যেমন আপনারা রেলের কাজে ঢুকেছেন, রেলওয়েতেই আপনাদের জন্যে চাকরী রিজার্ভ থাকবে।"

অমলের কেমন যেন খটকা লাগল। মুখস্ত করা গৎ বলে যেন মনে হচ্ছে! তার মনে পড়ল সেই ফায়ারম্যানটির কথা, 'যেন অর্ধেক রাজত্ব আর রাজকন্যে দেবার জন্যে বসে আছে!'

ক্যাপটেন সাহেব উঠে বসে ঘন্টি মারলেন। বেয়ারা এসে সেলাম ক'রে দাঁড়াল। ক্যাপটেন সাহেব বললেন, "এক গ্লাস ঠাণ্ডা পানি।" তারপর এক একজনকে ডেকে এনরোলমেণ্ট ফর্মের ওপর সই আর টিপসই করিয়ে নিলেন। সই করার কাজ শেষ হলে হাই তুলে আড়মোড়া ভেঙে জিজ্ঞেস করলেন, 'আপনারা সকলেই কি বাড়ীতে জানিয়েছেন?"

দুজন বাদে আর সকলেই বাড়ীতে জানিয়েছে। তাদের দুজনকে আলাদা দাঁড়াতে বলে বাকী সকলকে অফিস ঘরে যেতে বললেন। বেয়ারা এসে কাচের গ্লাসে বরফজল দিয়ে গেল। একচুমুকে জলটুকু খেয়ে রুমালে মুখ মুছতে মুছতে বাকী দুজনকে বললেন, "তাহলে তো আপনাদের একদিন ছুটি দিতে হয় দেখছি। বাড়ীতে জানাতে হবে, তাছাড়া অন্য কোথাও মান-ভঞ্জনের পালা তো আছেই, কি বলেন?"

অমল ভ্রূ কুঁচকে অনুসন্ধিৎসু দৃষ্টিতে ক্যাপটেন সাহেবের মুখের দিকে

চাইলে—লোকটা রসিকতা করছে নাকি !

ক্যাপটেন সাহেব সিগারেট কেসের ওপর সিগারেটটা ঠুকতে ঠুকতে দাঁত বার ক'রে হেসে বললেন, "তা দাওয়াই হিসেবে নিতান্ত মন্দ হবে না। বাঙলা দেশের মেয়ে তো, মিলিটারীতে ভর্তি হওয়ার কথা শুনলে একেবারে মূর্ছা যাবে !"

অমলের কান পর্যন্ত লাল হয়ে উঠেছে, ঘৃণায় তার সমস্ত শরীরটা কুঁচকে উঠেছে। লোকটার সামনে থেকে বিদেয় হতে পারলে যেন বাঁচে !

ক্যাপটেন সাহেব তুটুকরো কাগজের ওপর তুটো ছুটির চিঠ্ লিখে তাদের দিকে এগিয়ে ধরে বললেন, "সে আমরা বুঝতে পারি—বহু ছেলেকেই তো এখান দিয়ে পার করলুম। সকলেই কি আর পেটের দায়ে মিলিটারীতে ঢোকে ! প্রেমের দায়েও বড় কম আসে না। হাউএভার, আই উইশ্ ইউ সাকসেস্—"

ক্যাপটেন সাহেবের হাত থেকে চিঠ্ নিয়ে অমল টপ্ ক'রে নমস্কার করল। ক্যাপটেন সাহেব হেসে বললেন, "তা বেশ, শেষবারের মতো ক'রে নিন। এরপর থেকে কিন্তু স্যালিউট্—নাউ ইউ আর এ সোলজার—"

অমল যখন রাস্তায় এসে দাঁড়াল, তখন সে ভীষণ ক্লান্ত বোধ করছে—মিলিটারীতে ভর্তি হওয়ার পর্ব শেষ হয়েছে—আর কি, সে তো এখন সৈনিক !

বাড়ীতে এইবার জানাতে হবে, কিন্তু কথাটা সে পাড়বে কেমন ক'রে ! হঠাৎ তার চোয়ালটা শক্ত হয়ে ওঠে, দাঁতগুলো কড়মড় করতে থাকে। বাড়ীর সকলে ব্যথিত হবে। সে তো কয়েকটা মুহূর্তের জন্যে। তারপর টাকা যখন হাতে পড়বে, তখন সব ব্যথার উপশম হয়ে যাবে, স্নেহের চাপ যাবে বেড়ে। টাকার অঙ্ক যত বাড়বে স্নেহের মাত্রাও সেই পরিমাণে বাড়তে থাকবে। তবে আর বলতে ভয়টা কিসের !

আচ্ছা বাবা কি করবেন ? রাগ ? তাতেই বা কি এসে গেল। ছাই খেয়ে তো আর একটা মানুষ বাঁচতে পারে না—হ্যাঁ সোজাসুজি এই কথাই সে বলবে। কাকেও সে ছেড়ে কথা কইবে না—স্নেহ-ভালোবাসায় মুখোশ টেনে খুলে দেবে।

হেঁটেই সে চলেছে। বাড়ীর যত কাছাকাছি এসে পড়ছে, ততই তার গতি মন্থর হয়ে আসছে। মনের কোন এক নিভৃত কোণে এই রূঢ় চিন্তার পাশাপশি অতি কোমল, আবেগময় একটা চিন্তা দানা বেঁধে উঠছে। ক্রমেই

যেন সে ভীরু হয়ে পড়ছে। তার মিলিটারীতে ভর্তি হওয়ার খবরে তো বাড়ীতে মড়া-কান্না পড়ে যাবে!

কিন্তু সে-ই বা করবে কি! অতি সাধারণ একটা চাকরী জোগাড় করার জন্যে তো সে অক্লান্ত চেষ্টা করেছে। অফিসের দরজায় দরজায় ঘুরেছে, আত্মীয়-অনাত্মীয়ের খোশামোদ করেছে, ঘুষ দিতে রাজি হয়েছে—তবুও তো তার চাকরী হয় নি!

দেশের লোক তাকে বিশ্বাসঘাতক বলবে? তা তো বলবেই। কিন্তু কেবল তাকেই বলবে, যেহেতু সে সাধারণ সৈনিক হয়ে চাকরী নিয়েছে। হতো সে একটা বড় অফিসার, লোকে তাকে খাতির করত। ব্রিটিশকে সে সাহায্য করছে? তা তো করছেই। কিন্তু যেহেতু তার অন্ন জুটছে না, তার বাড়ীতে হাঁড়ি শিকেয় উঠেছে—তাই সে হলো বিশ্বাসঘাতক! আর সমীরণেরা মিলিটারী কনট্রাক্ট ধরেও দেশভক্ত রয়ে গেল! মানুষের জীবন নিয়ে যারা ছিনিমিনি খেলছে, তারা মহামানবেরই মর্যাদা পেল। বড়লাটের বাড়ী ধর্ণা দিয়ে যারা ভিখিরীপনা করছে, তারা হলো জাতির ভাগ্যনিয়ন্তা আর বিশ্বাসঘাতকের তকমা এঁটে দেওয়া হলো তাদেরই গায়ে—যারা হাভাতের দল!

বাড়ীর সামনে দাঁড়িয়ে কড়ায় হাতটা দিতেই অমলের বুকের মধ্যে দুরদুর ক'রে উঠল। একটু ইতস্তত ক'রে সে কড়া নাড়লে। ভেতর থেকে রিণি সাড়া দিলে, "কে?"

অমল চুপ ক'রে দাঁড়িয়ে আছে। রিণি দরজা খুলে দিলে। ভেতরে ঢুকে অমল দরজা বন্ধ করার সময়টুকু অপেক্ষা ক'রে রইল। তারপর রিণির সঙ্গে চলতে চলতে তার কাঁধের ওপর একটা হাত রাখলে। অসহায় সে হাতের স্পর্শ রিণিকেও কাতর ক'রে তোলে। বিষণ্ণ মুখে রিণি অমলের দিকে চোখ তুলে চায়।

জুতোজামা খুলে অমল রান্নাঘরের দাওয়ায় এসে বসল। ঠাকুমা জপে বসেছেন; অমলকে দেখেই মালা ঘুরিয়ে কপালে ঠেকিয়ে বললেন, "হ্যাঁরে, কিছু হলো নাকি? তোর বাপ তো আর পেরে উঠছে না—"

অমল বললে, "হ্যাঁ ঠাকমা, হয়েছে একটা—পরশু জয়েন করব।"

ঠাকুমা মালাটা নামিয়ে রেখে বলে উঠলেন, "তাই নাকি! তাই বুঝি মেজকর্তার আজ ঠাকমার কাছে বসবার ফুরসৎ হলো?"

অমল বললে, "খাবার-দাবার কিছু আছে? বড্ড খিদে পেয়েছে।"

ঠাকুমা তারস্বরে হেঁকে উঠলেন, "অরে অ মিনি-রিণি, বলি তোরা গেলি

কোথা! ছেলেটা তেতেপুড়ে এল, কোথায় তাকে খাবার-দাবার দিবি, তা না ঘরের কোণে বসে দিনরাত ফুস্থর-ফুস্থর—কি যে তোদের এত কথা বুঝি না বাবা—"

অমলের ঠোঁটের কোণে মৃদু একটা হাসির রেখা ফুটে ওঠে। এই তো রঙ বদলাচ্ছে! ঠাকুমা একটু অপেক্ষা ক'রে আবার হাঁকলেন, "বলি অ মেয়েগুনো —বলি তোরা মরেছিস নাকি?"

মিনি ঘর থেকে বেরিয়ে এসে ঝাঁঝিয়ে উঠল, "বাবারে বাবা, এমন চেঁচাও তুমি কানের পোকা বেরিয়ে যায়—কি, হলো কি?"

ঠাকুমা অমলকে বললেন, "দেখলি তো, আমাকে গেরাহ্যিই করে না, আমি যেন বাড়ীর দাসী-বাঁদী কি একটা। আমি যে চেঁচিয়ে মলুম, তা কথাটাও কানে তুলল না—"ঠাকুমা অনর্গল ব'কে চললেন।

মিনি অমলকে জিজ্ঞেস করলে, "বুড়ি কি বলছিল গো মেজদা?"

অমল বললে, "আমাকে খেতে দিতে—"

"ব্যাপার কি, তোমার ওপর যে দরদ উথ্‌লে উঠল!"

"আমায় কিছু খেতে দে, বড্ড খিদে পেয়েছে।"

মিনি অমলকে রুটি তরকারি দিয়ে চায়ের জল চড়িয়ে দিলে। ঠাকুমার মেজাজ ততক্ষণে ঠাণ্ডা হয়েছে। মিনিকে বললেন, "শুনেছিস, অমির চাকরী হয়েছে, পরশু থেকে যাবে। এতদিনে ভগবান বুঝি মুখ তুলে চাইলেন। হ্যাঁরা অমি, তা মাইনে কত হলো—পাকা চাকরী তো?"

অমল বললে, "উপস্থিত গোটা পঞ্চাশ—তা একরকম পাকা বৈ কি।"

অমলের পাতের দিকে নজর পড়তে ঠাকুমা বললেন, "হ্যাঁরা, রুটি আর একখানা দেবে নাকি, আর একটু পাটালি?"

মিনি ঝংকার দিয়ে উঠল, "নাতির চাকরী হয়েছে শুনে খুব যে খাতির করছ দেখছি, আর এতদিন কি করতে একটু ভেবে দেখ তো। ওঃ, তোমরা কি সাংঘাতিক মানুষ!" মিনি যেন আক্রোশে ফেটে পড়ছে।

ঠাকুমা মুখ-ঝামটা দিয়ে উঠলেন, "তা ছুঁড়ি, আমায় বলছিস কেনর্‍যা। এই হচ্ছে সংসারের নিয়ম—যে গরু দুধ দেয়, তার চাঁট লোকে সহ্য করে।"

মিনি বললে, "সেই জন্যেই তো বলছি। এখন থেকে মেজদাও দুধ দেবে শুনে খুব যে তার খোসামোদ করতে শুরু করেছ।"

অমল ধমক দিয়ে উঠল, "আঃ মিনি, কি হচ্ছে—"কিন্তু তার গলাও কেঁপে উঠল। তাড়াতাড়ি চা খাওয়া শেষ ক'রে সে উঠে পড়ে। ঘরের মধ্যে ঢুকে

তক্তপোশের ওপর শরীরটাকে এলিয়ে দেয়। ওঃ, তার সমস্ত শরীরটা যেন টন্‌টন্‌ করছে।

রিণি অমলের মাথার কাছে বসে তার চুলের মধ্যে আঙুল দিতে দিতে বললে, "সত্যি মেজদা, তোমার চাকরী হয়েছে?"

অমল বললে, "হ্যাঁরে হ্যাঁ—"

রিণি খুশিতে হাততালি দিয়ে বললে, "তাহলে আর কেউ তোমায় বকবে না, না?"

অমল বিস্মিত দৃষ্টিতে রিণির মুখের দিকে চাইলে। আট বছরের রিণির এই সরল প্রশ্নের কি উত্তর সে দেবে! গভীর কৃতজ্ঞতায় তার মনটা যেন কানায় কানায় ভ'রে ওঠে—এই তো রয়েছে সহানুভূতি, আর বুকভরা দরদ।

মিনি অমলের পাশে বসে বললে, "কোথায় চাকরী হলো মেজদা?"

অমল খুব হাল্কাভাবে বললে, "মিলিটারীতে।"

মিনি বলে উঠল, "কক্ষণো না। তুমি মিলিটারী হতেই পার না। মাগো, মিলিটারীতে তো যত সব ছোটলোক ভর্তি হয়!"

কড়া নাড়ার শব্দ হলো। রিণি চলে গেল দরজা খুলতে। মিনি উঠে পড়ে বললে, "যাই, বাবার জন্যে চায়ের জল বসাইগে—"

ননীগোপালবাবু জামা ছাড়ছেন। ঠাকুমা খবর পেয়েই হাঁকাহাঁকি শুরু ক'রে দিলেন, "ওরে ননী, অমির চাকরী হয়েছে রে—"

রান্নাঘরের দাওয়ায় রিণি একটা মোড়া পেতে দিলে। ননীগোপালবাবু বসতে বসতে বললেন, "না হওয়ার তো কিছু নেই, চেষ্টা করলেই হবে।"

ঠাকুমা রিণিকে বললেন, "কই, ডাক না অমিকে—"

রিণি দৌড়ে গিয়ে অমলের হাতটা ধরে টানতে টানতে নিয়ে এল। অমল যেন আঁতকে উঠল। মিলিটারীতে ভর্তি হওয়াকে কি এঁরা চাকরী বলে মেনে নিতে পারবেন!

ঠাকুমা হেঁকে উঠলেন, "কই রে, অমিকে একটা পিঁড়ি পেতে দে না—"

অমল মাটির ওপরই বসে পড়ল, রিণি বসল তার কোল ঘেঁষে। মিনি ননীগোপালবাবুর হাতে চায়ের কাপ দিয়ে অমলকে জিজ্ঞেস করলে, "আর একটু খাবে নাকি মেজদা?"

অমল বললে, "থাকে তো দে—"

ননীগোপালবাবু চায়ে চুমুক দিয়ে বললেন, "কবে জয়েন করতে হবে?"

অমল বললে, "পরশু সকাল থেকে।"

"সকাল নয়তো সন্ধ্যে বেলায় আবার কোন অফিস খোলে নাকি! কোথায় হলো—এ্যাপয়েণ্টমেণ্ট লেটার পেয়েছিস—মাইনে কত?"

অমল উত্তর দিলে, "উপস্থিত ছাপ্পান্ন, পরে আরও বাড়বে।"

ননীগোপালবাবু ধমক দিয়ে উঠলেন, "একজন গ্রাজুয়েট হয়ে ছাপ্পান্ন টাকার চাকরী নিতে তোমার লজ্জা করল না? আর ওই টাকাতে সংসারের কতটুকু সুরাহা হবে?"

আমতা আমতা ক'রে অমল বললে, "আমার জন্যে সংসারে এক পয়সাও খরচ হবে না—থাকা, খাওয়া, পরা, সমস্ত খরচই তারা দেবে। মাইনের টাকাটা পুরোই হাতে থাকবে।"

ননীগোপালবাবু চোখ কুঁচকে অমলের দিকে চেয়ে বললেন, "এ আবার কোন ধরনের চাকরী?"

অমল মরিয়া হয়ে বললে, "মিলিটারীর চাকরী।"

"তার মানে!"

"আমি মিলিটারীতে ভর্তি হয়েছি।"

ননীগোপালবাবু আঁতকে উঠলেন, মুখ দিয়ে তাঁর এক অব্যক্ত যন্ত্রণাকাতর গোঙানি বেরিয়ে এল—স্তম্ভিত হয়ে কিছুক্ষণ চুপ করে রইলেন। মৌন আশঙ্কায় আর সকলে ননীগোপালবাবুর মুখের দিকে চেয়ে রয়েছে।

হঠাৎ ননীগোপালবাবু অট্টহাসিতে ফেটে পড়লেন, "বাঃ বাঃ চরৎকার! আমার ছেলে সেপাই, 'আমার গ্রাজুয়েট ছেলে ছাপ্পান্ন টাকার সেপাই, বন্দুক ঘাড়ে ক'রে রাস্তায় রাস্তায় টহল দিয়ে বেড়াবে। জমিদার বংশের ছেলে সেপাই সেজে রাস্তায় ঘাটে মাতলামো করে বেড়াবে। বেশ করেছ বাবা, বংশের মুখ উজ্জ্বল করেছ, আমার মুখ উজ্জ্বল করেছ, তোমাব নিজেরও মুখ উজ্জ্বল করেছ—বাঃ, চমৎকার—" উঠে তিনি ঘরের মধ্যে চলে গেলেন—তাঁর চোখ দুটো চক্ চক্ করছে।

জপতপের ফাঁকে ঠাকুমা সব কথা শুনতে পান নি। রিণিকে জিজ্ঞেস করলেন, "ননী ওরকম করছে কেন? অমির কোথায় চাকরী হয়েছে?"

মিনি ঝংকার দিয়ে উঠল, "কোথায় আবার—মিলিটারীতে। এইবার তোমাদের সাধ মিটেছে তো?"

"এঁ্যা, কি বললি!" ঠাকুমা উঠে এসে অমলকে বুকের মধ্যে জড়িয়ে ধরে অঝোরে কাঁদতে লাগলেন, "একি করলি দাদা—"

মিনি পাশে দাঁড়িয়ে দাঁত দিয়ে ঠোঁট চেপে রয়েছে, তবুও তার চোখ দিয়ে

কয়েক ফোঁটা জল গড়িয়ে পড়ল। রিণি এতক্ষণ সমস্ত ব্যাপারটা লক্ষ্য করছিল, মিনিকে জড়িয়ে ধরে সে ফুঁপিয়ে উঠল।

## দুই

ট্রেনিং ক্যাম্পের কাছাকাছি এসে অমল কেমন যেন একটু ঘাবড়ে গেল। বিরাট এক এলাকা নিয়ে ক্যাম্প চৌহদ্দি, চারিদিকে বারো ফুট উঁচু কাঁটা-তারের বেড়া, ভেতরে সারি সারি লাল রঙের ব্যারাক, মাঝখানে প্রকাণ্ড এক মাঠ। প্রথম দৃষ্টিতেই জেলখানা বলে মনে হয়।

কাঁটাতারের বেড়ার ধার ঘেঁষে পায়ে চলায় পথ, সেই পথ ধরে অমল গেটের দিকে এগুচ্ছে—হাতে তার ছোট্ট একটি স্যুট্‌কেশ। বেড়ার ধারে ছোট একটি দল মাটি কোপাচ্ছে, গাছের গোড়া খুঁড়ছে, চারা পুঁতছে—তাদের সকলেরই পরনে মিলিটারী ইউনিফর্ম। অমলকে দেখে সব ক'টি ছেলে কাজ থামিয়ে তার দিকে চোখ পাকিয়ে লক্ষ্য করতে লাগল। অমল কেমন যেন অস্বস্তি বোধ করে, ত্রস্তে বারেক নিজের জামাকাপড় দেখে নিয়ে আবার ছেলে-গুলোর দিকে তাকায়। তাদের মধ্যে থেকে একটি ছেলে হঠাৎ চেঁচিয়ে উঠল, "ওরে, আরও একটা ভেড়া এসে জুটলরে—" বাকী সকলে হো হো ক'রে হেসে ওঠে।

অমলের মুখখানা লজ্জায় লাল হয়ে উঠল—কি অভদ্র ছেলেগুলো! বারেক তাদের দিকে কটমট ক'রে তাকিয়েই অমল হন্ হন্ ক'রে হেঁটে চলল। কিছু দূর গিয়ে দুটো ব্যারাকের ফাঁক দিয়ে দেখলে, প্রায় জন ত্রিশ ছেলে মাথার ওপর হাত তুলে দৌড়চ্ছে। তাদের সামনে একটা লোক ছোট্ট একটা ছড়ি নেড়ে খুব হম্বিতম্বি করছে, "আ বে গিধ্ধড়, ঠিকসে কদম্ রাখ্—" এদেরও পরনে মিলিটারী ইউনিফর্ম!

অমল থমকে দাঁড়িয়ে পড়ে। কেমন যেন তার সন্দেহ হয়, রেলওয়ে ইউনিট বোধহয় এটা নয়! এদিক ওদিক চাইতে চাইতে আরও খানিকটা এগিয়ে গিয়ে দেখলে, একটি ছেলে লম্বা একটা লাঠি হাতে বেড়ার ধারে সোজা হয়ে দাঁড়িয়ে আছে। তার দাঁড়ানোর ভঙ্গী দেখলেই বোঝা যায়, সে প্রহরী। অমল তাকে জিজ্ঞেস করলে, "মিলিটারী রেলওয়ে ইউনিটের ট্রেনিং ক্যাম্পটা কোন্ দিকে বলতে পারেন?"

প্রহরী বললে, "এইটাই।"

অমল বিস্ময়ে বেসামাল হয়ে পড়ে, "এইটাই—!"

প্রহরী বললে, "হ্যাঁ এইটাই। বাইরে থেকেই ঘাবড়ে গেলেন? এখনও তো ভেতরে ঢোকেন নি!"

অমল ফ্যাল্ ফ্যাল্ ক'রে ছেলেটির মুখের দিকে চেয়ে রইল। ছেলেটি এক পা এগিয়ে এসে চাপা গলায় বললে, "কেটে পড়ুন মশাই, যদি প্রাণে বাঁচতে চান—এই খাঁচার মধ্যে ঢুকলে কিন্তু এক্কেবারে দফা শেষ।"

অমল ক্ষণেকের জন্যে স্তম্ভিত হয়ে দাঁড়িয়ে রইল। কোথায় সে পালিয়ে যাবে? বাড়ীতে! অসম্ভব। গেটের দিকেই সে পা বাড়াল। প্রহরী বিড়বিড় ক'রে উঠল, "পিপীলিকার পাখা ওঠে মরিবার তরে।"

ক্যাম্পের গেট। জনা কুড়ি ছেলে বেল্চা গাঁইতি নিয়ে বিরাট এক ঢিবি কেটে সমতল করছে। অমলকে দেখে জনকয়েক কাজ থামিয়ে চিৎকার ক'রে ওঠে, "এসেছেন দাদা? আসুন—আসুন—"

অমল থমকে যায়। তার আসার কথা কি এরা জানে নাকি! আর একজন বলে ওঠে, "ওরে বাবা, আর কত শালা আসবে রে!"

সকলে যেখানে কাজ করছে, তারই মধ্যে একজন পরম নিশ্চিন্তে বসে গোঁফে তা দিচ্ছে। এতক্ষণে বোধহয় তার খেয়াল হলো—হঠাৎ সে খেঁকিয়ে উঠল, "এই, বকোয়াস্ মৎ কর্—"অমলের দিকে অঙ্গুলি সংকেত ক'রে বললে, "এই বাবু ইধর আ—"

সম্ভাষণটা অমলের কাছে মোটেই মনঃপুত হয় নি। ইচ্ছে করছিল, কান ধরে লোকটাকে শিখিয়ে দেয়, ভদ্দরলোকের সঙ্গে কেমন ক'রে কথা কইতে হয়। অমলের বিরক্তি দেখে একটি ছেলে বলে উঠল, "চটে লাভ নেই দাদা, উনি হচ্ছেন হাবিলদার সাহেব—আমাদের দণ্ডমুণ্ডের বিধাতা—"

সুটকেশটা নামিয়ে রেখে অমল হাবিলদার সাহেবের সামনে গিয়ে দাঁড়াল। হাবিলদার সাহেব বললে, "ক্যা, রঙরুট হো?"

বিমূঢ় দৃষ্টিতে অমল হাবিলদার সাহেবের মুখের দিকে চেয়ে রইল। একজন বলে দিলে, "রঙরুট হচ্ছে রিক্রুট কথাটার মিলিটারী সংস্করণ। যত্তো আকাট মুখ্যুর পাল্লায় পড়ে ইংরেজী ভাষার এমনি হাল হয়েছে।"

অমল বললে, "জী সাব, দু'রোজ আগে ভর্তি হুয়া হ্যায়—"রিক্রুটিং অফিসারের চিঠটা হাবিলদার সাহেবের হাতে দিলে। ছেলেদের মধ্যে থেকে একজন বলে উঠল, "এই রে, ভালো বিপদ বাধিয়েছেন দাদা—কাগজটা হয়তো

উল্টো ক'রে ধরবে—ওসব চাষ-আবাদ কি বাছাধনদের আছে!" পাশের দিকে চেয়ে আর একজনকে বললে, "ওরে রজত যা না বাপু, কাগজটা একটু ভিজিয়ে দে।"

রজত অবশ্য বেরিয়ে এল না। অমল ভাবছিল, এমন নিরক্ষর একটা মানুষ এতগুলো লোকের দণ্ডমুণ্ডের বিধাতা হলো কেমন ক'রে! কাগজটা নিয়ে কিছুক্ষণ নাড়াচাড়া ক'রে হাবিলদার সাহেব অমলকে বললে, "ঠিক হ্যায়, রাহ্‌ধারী দপ্তরমে দে দেও—ঔর্ তুম্ আজ আপনা সামান্‌বগেরা ঠিক কর্ লেও—" একটু থেমে আশেপাশে চেয়ে বললে, "মুখার্জি, তুম্ ইস্ বাবুকো আপনা ব্যারিকমে লে যাও, ঔর উধরই এক সীট্ ঠিক কর্ দেও—"

জনকয়েক কপালে হাত ঠেকিয়ে বললে, "জয় মা ধান্যেশ্বরীর জয়—এলেম আছে তোর রজত।"

রজত মুখার্জি বেরিয়ে এসে টপ্ ক'রে অমলের স্যুট্‌কেশটা তুলে নিয়ে বললে, "আসুন আমার সঙ্গে—"

অমল চলতে শুরু ক'রে বললে, "আহা, তা আপনি কেন স্যুটকেশটা নিচ্ছেন—ওটা আমায় দিন।"

রজত নির্বিকার ভাবে চলতে চলতে বললে, "কেবল তো এই প্রথম দিনটার জন্যে—এরপর আপনি মরে গেলেও কেউ আপনার দিকে ফিরেও চাইবে না। কাকেও কোন সাহায্য করা ফৌজি-শাস্ত্রে মহা অপরাধ।"

মাঠের মধ্যে দিয়ে যেতে যেতে অমল বললে, "আমাকে পৌছে দিয়ে আবার আপনি ফিরে যাবেন বোধহয়।"

রজত বলে ওঠে, "ক্ষেপেছেন নাকি! সারাদিনের মধ্যে আর মুখটি বার করছি না।"

"হাবিলদার যদি খোঁজাখুঁজি করে?"

"তা যাতে না করে, সে ব্যবস্থাও ক'রে রেখেছি। শুনলেন না ওরা বললে, 'এলেম আছে তোর রজত'—"

অমল সপ্রশ্ন দৃষ্টিতে রজতের মুখের দিকে চাইলে। রজত বললে, "ব্যাপারটা ঠিক বুঝতে পারলেন না বোধহয়?" একটু থেমে আবার বললে, "তা কিছুদিন সময় লাগবে বৈকি। আমিও মশাই পাক্কা একটি মাস হালে পানি পাইনি—তারপর না ঘাঁত্‌ঘোঁত্ সব বার করলুম। ওই হাবিলদারটি হচ্ছে আমাদের ইমিডিয়েট বস্—ওর ওপর আছে এক জমাদার, সে শালা তো কেবল ছোঁড়া জোগাড়ের ধান্দায় থাকে। কাজেই হাবিলদারকে খুশি রাখতে পারলেই আমার

পোয়াবারো। মাঝে মাঝে এক-আধ পাট খাওয়াই—দিনকাল আমার ভালোই কাটছে।”

ব্যারাকের মধ্যে ঢুকে অমল চারিদিকে চেয়ে চেয়ে দেখছিল। হাসপাতালের ওয়ার্ডের মতো দু সারিতে খাটিয়া, তার ওপর বিছানাগুলো একই কায়দায় সাজানো। লম্বালম্বি একই সারিতে কম্বলগুলো ভাঁজ ক'রে রাখা, তার ওপর মশারী গোল ক'রে পাকানো, কম্বলের সামনে মগ আর প্লেট। খাটিয়ার তলায় সুটকেশ, ট্রাংক, তার ওপর জুতো—

আপন মনে অমল বলে ওঠে, “বাঃ কেমন সুন্দর।”

রজত বললে, “কি?”

অমল বললে, “বিছানা সাজানোর কায়দাটা—”

“সত্যিই সুন্দর! কিন্তু এমনই মজা, আর দু'দিন বাদে আপনিও বিরক্ত হয়ে উঠবেন।”

সুটকেশটা মেঝেয় রেখে অমল একটা খাটিয়ার ওপর বসল। রজত বললে, “বসার আগে চলুন কাজগুলো সেরে আসা যাক—”

“আবার কি কাজ!”

“তেমন মারাত্মক কিছু নয়। অফিসে আপনার এ্যারাইভ্যাল রিপোর্ট করতে হবে, আর স্টোর থেকে কীট্‌ নিতে হবে—তাহলেই আজকের মতো আপনার কাজ শেষ—সেই রোল কলের আগে আর কেউ আপনার খোঁজ করবে না।”

অফিসের দিকে যেতে যেতে অমল রজতকে জিজ্ঞেস করলে, “আপনি এখানে কতদিন এসেছেন?”

রজত বললে, “আর বলবেন না দাদা, পুরোনো পাপী—সেই প্রথম দিনকার ভর্তি। তা আজ মাস পাঁচেক হলো বোধহয়।”

“তা হলে তো ভালোই হলো। আইন-কানুন আপনি সবই জানেন—আমাকে একটু সাহায্য করবেন কিন্তু—”

রজত হেসে উঠল, “এখানে আইনও নেই আর কানুনও নেই। এখানকার আইন আর কানুন হলো কর্তাদের খেয়াল আর মর্জি। একটি কথা সব সময়ে মনে রাখবেন, আপনি হচ্ছেন একটি ভেড়া—ভিড় দেখলেই চোখ বুজে ভিড়ে পড়বেন। ব্যাস্‌, আপনাকে আর কোন মিয়াঁ ধরা-ছোঁয়ায় পাবে না।”

অমল চমকে উঠল, তাহলে ছেলেগুলো তাকে ভেড়া বলে নিছক রসিকতা করেনি!

